এই দুইটি বিষয়ে বিশেষভাবে বিবেচনা করিবেন। এ বিষয়ে মেজদাদাকেও এক পত্র দিয়াছি। বিধবা আশ্রমের জন্য আমার যথেষ্ট ভাবনা আছে ; তাই বলিতেছি, অন্যত্র তাহাদের জন্য ভাল জমি খুঁজিয়া বাহির করা কষ্টকর হইবে না।

সহরে শিক্ষার অবস্থা সম্বন্ধে অনুসন্ধানকার্য্য চালাইবার জন্য যে অফিসারকে নিয়োগ করা হইয়াছে উহাতে Education Officer খুশী হইতে পারেন নাই বোধহয়।

Roads Department-এর কেন্দ্রীয়করণের কাজটা খুব সহজ হইবে মনে হয় না। সমস্ত বিভাগ হইতেই একসঙ্গে বাধা আসিবে তবু ইহা করিতেই হইবে।

এ বিষয়ে আমি আনন্দিত যে, ডেপুটি মেয়রের প্রতি কর্ত্তব্য নির্দ্ধারণের ব্যাপারে সকলেই একমত হইয়াছেন। আমি দুঃখিত, ঐ সময়ে সেখানে এমন কেহই উপস্থিত ছিলেন না যিনি অসৌজন্য প্রকাশের ইচ্ছাটাকে দমন করিতে পারিতেন। রেঙ্গুনের পত্রিকা-গুলিতে দেখিলাম যে, তদন্ত কমিটি ডেপুটি মেয়রের অপসারণের প্রস্তাব করিয়াছেন। ইহাতে আমি খুব বেদনা বোধ করিয়াছি। আশা করি, এরকম কোনও সুপারিশ সত্যই করা হইলে কর্পোরেশন উহা প্রত্যাখ্যান করিবে। কোনও বিতর্কের মধ্যে না গিয়াও, কর্পোরেশনের সভা যে শীঘ্রই বন্ধ হইয়া যাইতেছে—এ যুক্তিটাই উহা করার কারণ হিসাবে যথেষ্ট বলিয়া বিবেচিত হইতে পারে।

কয়েক দিন পূর্ব্বে অস্থায়ী H. O. ডাঃ টি এন মজুমদার একখানি প্রশংসাপত্রের জন্য আমার নিকট লিখিয়াছিলেন। প্রথমে আমি একেবারে হতবুদ্ধি হইয়া গিয়াছিলাম এবং কি করিব ঠিক করিয়া উঠিতে পারি নাই। শেষ পর্য্যন্ত তাঁহাকে সাধারণভাবে একটি প্রশংসা-পত্র লিখিয়া পাঠানোই ঠিক করিলাম এই ভাবিয়া যে, যদি আজ আমি কার্য্যরত থাকিতাম তাহা হইলে উহা অনায়াসেই তিনি চাহিতে পারিতেন। না লেখাই আমার উচিত ছিল, ইহা আমার মনে হয়

না। যাহা হউক, আমি তাঁহাকে সম্ভব হইলে উহা সরকারীভাবে কাজে না লাগাইবার জন্য লিখিয়াছি এবং জানাইয়াছি যে, কর্পোরেশন সরকারীভাবে আমার মতামত চাহিয়া পাঠাইলেই বরং ভাল হইত।

আপনারা আমার স্বাস্থ্য সম্বন্ধে নূতন কোনও খবর জানিবার জন্য হয়তো আশা করিয়া আছেন কিন্তু আপনাদের নিরাশ করিতে হইতেছে। আমার অবস্থা পূর্ব্বের মত একই রূপ আছে তবে আজকাল জ্বর ক্রমেই বাড়িয়া চলিয়াছে। এ বিষয়ে মেজদাদাকে বিস্তারিতভাবে লিখিয়াছি-- তাই আপনাদের কোনও খবর জানাইতে পারিলাম না বলিয়া ক্ষমা করিবেন। আজকাল আর দীর্ঘ পত্র লিখিতে পারি না এবং আগের চাইতে একটুতেই ক্লান্ত হইয়া পড়ি। ঈশ্বরকে ধন্যবাদ—আমার মনের জোর ঠিকই আছে এবং থাকিবে। আমার স্বাস্থ্য ইত্যাদি বিষয়ে কর্পোরেশনে যে বিতর্ক হইয়া গিয়াছে উহার সংবাদ কলিকাতার পত্রিকাগুলিতে পড়িয়াছি।

আশা করি, আপনারা সকলে ভাল আছেন। গভীর শ্রদ্ধা জানিবেন। ইতি—

আপনার প্রীতিভাজন

সুভাষচন্দ্র বসু

( ইংরাজী হইতে অনূদিত )

১০৯

বিভাবতী বসুকে লিখিত

শ্রীশ্রীদুর্গা সহায়

মান্দালয় জেল

৭।২।২৭

পূজনীয়া মেজবৌদিদি,

আপনার ১৬ই জানুয়ারীর পত্র ২২শে তারিখে হস্তগত হয়েছে—সঙ্গে অশোকের পত্রও পেয়েছি। অনেকদিন পরে আপনার পত্র

পেয়ে আনন্দিত হয়েছি। এখানে এখনও শীত কিছু আছে—তবে এই মাসের মধ্যে বোধ হয় শেষ হয়ে যাবে। মার্চ্চ মাসটা বসন্তের হাওয়া বইবে, তারপর এপ্রিল মাসে রীতিমত গরম পড়ে যাবে। গত বৎসর এপ্রিল মাসেই সব চেয়ে বেশী গরম পড়েছিল।

আমাদের ফুলের বাগানে এবার নানা রঙের ফুল ফুটে বেশ শোভা ধরেছে। তবে এগুলি অধিকাংশই Season Flower। সুতরাং শীতের শেষে গরমের প্রতাপ আরম্ভ হ'লে অদৃশ্য হয়ে যাবে। আপাততঃ বাগানের দিকে তাকালে মনটা বেশ প্রসন্ন হয়।

গতকাল আমরা এখানে শ্রীশ্রীসরস্বতী পূজা করেছি। মূর্ত্তি এখানেই গড়ান হয়েছিল এবং বেশ ভালই হয়েছে। এ দেশে যাহারা সরস্বতী পূজা করে তাহারা গঙ্গায় ( অর্থাৎ ইরাবতীতে ) ভাসায় না।

আমার শরীরের অবস্থা মেজদাদাকে যে পত্র দিই তার থেকে পেয়ে থাকবেন। আগের থেকে খারাপ বই ভাল বোধ হয় না। ওজন কিছু কমেছে, এখন ১৩৮ পাউণ্ড। ছোটদাদা আগামী বুধবার অথবা বৃহস্পতিবার এখানে এসে বোধহয় পৌঁছাবেন।

নতুন মামাবাবু পূর্ব্বের থেকে কিছু ভাল আছেন জেনে খুব সুখী হয়েছি। তিনি এখন কোথায় আছেন—ঠিকানা লিখবেন।

বাবা বোধ হয় সরস্বতী পূজার ছুটিতে কলকাতায় এসেছিলেন।

আমাদের পায়রার খুব বংশ বৃদ্ধি হচ্ছে। সঙ্গে সঙ্গে পায়রার খোপও বাড়াতে হচ্ছে। মুরগী মোরগের পালও খুব বেড়ে গেছে। ( এতে হিন্দুয়ানী নষ্ট হবে না তো ? ) ২।৩ জোড়া বিলিতি মোরগ ও মুরগীর সাহায্যে কি করে অল্প দিনের মধ্যে এক পাল ভাল জাতের মোরগ ও মুরগী হতে পারে—তা আমরা হাতে হাতে দেখছি। পায়রার সম্বন্ধেও ঐ এক কথা খাটে। তবে ময়ূরপক্ষীদের বাঁচান গেল না—তারা ক্রমাগত মরে যায়। টিয়াপাখী বেঁচে আছে—মনের সুখে কি দুঃখে তা বলতে পারি না। নানাপ্রকার আওয়াজ করে এক শিস্ দেয়। কথা এখনও বলতে শিখে নাই তবে শিখতে পারে।

অভয় আশ্রমের দোকানে আপনার সূতা হারিয়ে গেছে শুনে খুব দুঃখিত হয়েছি। আশা করি আপনি তার জন্য নির্ভরসা হবেন না। অশোকের তো অল্পদিনের মধ্যে লম্বা ছুটী হবে--সেও তখন অবসর মত সূতা কাটতে পারে। অশোকের চিঠির জবাব আমি পরে দিব।

সরকার বাহাদুর আমাদের জানিয়েছেন যে জানুয়ারী ১৯২৫ থেকে দুই বৎসর অতীত হলেও অর্ডিনেন্স আটকের হুকুম এখনও চলবে। চাক্‌রী বজায় থাকা উপলক্ষে এখানে ছোটখাট ভোজ হয়ে গেছে।

আশা করি আপনারা সকলে ভাল আছেন। আপনি আমার প্রণাম জানবেন এবং গুরুজনদের জানাবেন।

ইতি—

শ্রীসুভাষ

পুনঃ—ছোটদাদার সহিত সাক্ষাৎ এবং ডাক্তারী পরীক্ষা এখানে হবে কি রেঙ্গুনে হবে—তাহা এখন স্থির হয় নাই। রেঙ্গুনে হয় তো যেতে হবে।

শ্রীসুভাষ

১১০

১৯।৩।২৭ তারিখে বর্মার তদানীন্তন গভর্নরকে লিখিত পত্র

মহামান্য বর্মার গভর্নর সমীপেষু—

রেঙ্গুন জেলের সুপারিণ্টেণ্ডেণ্ট ও আই জি অব্ প্রিজন্‌স্

মারফৎ প্রেরিত—

আজ সকালে যে ঘটনাটি ঘটিয়া গিয়াছে এবং যাহাতে আমি গভীর বেদনা বোধ করিয়াছি। উহার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করিতেছি। আমি চীফ জেলার মিঃ সলোমনকে সকাল বেলা নিম্নলিখিত চিরকুটখানি পাঠাই—

"মিঃ সলোমন,

অনুগ্রহপূর্ব্বক ১৪ ও ১৫ই মার্চ্চ তারিখের ইংলিশম্যান আনাইবার ব্যবস্থা করিবেন এবং উহা যাহাতে আপনি প্রাতঃরাশের জন্য অফিস

ত্যাগ করিবার পূর্ব্বেই আমার নিকট পৌঁছায় অনুগ্রহপূর্ব্বক সেদিকে লক্ষ্য রাখিবেন।—এস সি বোস। ১৯।৩।২৭।"

প্রায় ঘণ্টা দেড়েক বাদে চিরকুটখানি আমার নিকট ফেরত আসে। উহার তলায় সুপারিণ্টেণ্ডেণ্টের হস্তাক্ষরে স্বাক্ষরসহ নিম্নলিখিত কথাগুলি লেখা ছিল—

"মিঃ বোসকে অনুরোধ করা হইতেছে যেন তিনি আমার চীফ জেলারকে হুকুম না করেন।

স্বাঃ আর ই ফ্লাওয়ারডিউ

১৯।৩।২৭"

(স্বাক্ষর যদিও অস্পষ্ট তবু আমার মনে হয় আমি ঠিকই উদ্ধার করিয়াছি।)

আমি চীফ জেলার মিঃ সলোমনকে যে পত্রখানি পাঠাইয়াছিলাম উহার ভাষা উদ্ধত বা অসৌজন্যমূলক ছিল বলিয়া আমার বোধ হয় না। প্রায় আড়াই বৎসর যাবৎ বেঙ্গল অর্ডিনান্সে আমাকে আটক করিয়া রাখা হইয়াছে এবং বাঙ্গলা ও বর্মা দেশের বিভিন্ন জেলে আমাকে কাটাইতে হইয়াছে। আজ সকালে মিঃ সলোমনকে যে-ভাবে লিখিয়া পাঠাই ঐ ভাবেই অন্যান্য জেলের কর্তৃপক্ষের নিকটও আমার প্রয়োজনের কথা বরাবর লিখিয়া আসিয়াছি। এমন কি রেঙ্গুন জেলেও, যেখানে আমাকে দেড় মাসের উপর থাকিতে হইয়াছে, সেখানেও আমি প্রায় প্রত্যহই ঐ একই ভাবে লিখিয়া পাঠাইয়াছি। কিন্তু কেহ এরূপ মন্তব্য করিয়াছেন বলিয়া আমি কখনও শুনি নাই বা দেখি নাই যে, আমার ভাষা অসৌজন্যমূলক কিংবা Major Flowerdew যাহাকে হুকুম বলিয়াছেন সেরূপ 'হুকুম' আমি কখনও কাহাকেও করিয়াছি।

আমি বিনীতভাবেই একথা বলিতে চাই যে, আমার ইংরাজী ভাষার জ্ঞান একেবারে সামান্য নহে; নতুবা আমি ১৯২০ সালে আই সি এস-এর মত একটা প্রতিযোগিতামূলক পরীক্ষায় ইংরাজী রচনায়

প্রথম স্থান অধিকার করিতে পারিতাম না। ইহা বলিলেও বোধহয় অন্যায় হইবে না যে যদিও Major Flowerdew জাতিতে ইংরাজ তবু ইংরাজী ভাষা ও সাহিত্যের জ্ঞান তাঁহার অপেক্ষা আমার অনেক বেশী।

ইহা দুঃখের সঙ্গেই স্বীকার করিতে হইতেছে যে, আমার সামাজিক মর্য্যাদা বা দেশসেবকরূপে আমার ভূমিকা যাহাই হউক না কেন প্রাচীরবেষ্টিত এই জেলের সীমানার মধ্যে আমাকে সুপারিণ্টেণ্ডেণ্ট হইতে সুরু করিয়া নিম্নতম কর্ম্মচারী পর্য্যন্ত জেলের প্রত্যেক কর্ম্মচারীর অনুগ্রহের উপরই অধিক মাত্রায় নির্ভর করিতে হয়। যদিও গভর্ণমেণ্টের নির্দ্দেশানুসারে আমাকে সর্ব্বপ্রকার প্রয়োজনীয় দ্রব্য (সংবাদপত্র সহ) সরবরাহ করা জেল কর্ম্মচারিগণের অবশ্য কর্ত্তব্য এবং যদিও আমি জানি যে, গভর্ণমেণ্ট যে সব কাজের জন্য তাহাদের মাহিনা দিয়া থাকেন তাহার মধ্যে আমার সুখ-সুবিধা বিধানও অন্যতম তথাপি আমি এরূপ অবিবেচক নহি যে তাহাদের হুকুম করিব। কলিকাতা কর্পোরেশনের চীফ এক্সিকিউটিভ অফিসাররূপে নিম্নতম কর্ম্মচারীদের সহিত আমাকে যেরূপ ব্যবহার করিতে হইয়াছে সেই অভিজ্ঞতা হইতেই একথা বলিতে পারি। আপনি হয়তো অবগত আছেন যে, সেখানে আমার নিম্নতম কর্ম্মচারীদের মধ্যে অনেক উচ্চশিক্ষিত ও আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন ইউরোপীয় ছিলেন; তাঁহাদের কেহ কেহ Major Flowerdew-র দ্বিগুণ মাহিনা পাইয়া থাকেন। সুতরাং ইহা আমার জানা প্রয়োজন যে, কিরূপে ও কি ভাষায় নিম্নতম কর্ম্মচারীদের নিকট নির্দ্দেশ পাঠাইতে হয় এবং আমার ঐ অভিজ্ঞতার পরিপ্রেক্ষিতে আমি দ্বিধাহীনভাবে বলিতে পারি কোনও বিবেকবান ব্যক্তিই একথা স্বীকার করিবেন না যে, চীফ জেলার মিঃ সলোমনকে উপরোক্ত পত্র পাঠাইয়া আমি কোনও "হুকুম করিয়াছি"।

পত্র শেষ করিবার পূর্ব্বে ব্যক্তিগত কৈফিয়ৎ হিসাবে আমি আরও কয়েকটি কথা আপনাকে জানাইতে চাই। আইনানুসারে

কলিকাতা হইতে প্রকাশিত ইংলিশম্যান পত্রিকাখানি আমি পাইয়া থাকি এবং জেল কর্তৃপক্ষেরই উহা পাঠানোর কথা। যখন আমি মান্দালয় জেলে ছিলাম তখন উহা নিয়মিতই পাইয়া আসিয়াছি। ইহার জন্য কাহাকেও কোনও দিন কিছু বলিতে হয় নাই। কিন্তু এ বিষয়ে রেঙ্গুন জেলের কর্তৃপক্ষের অবহেলা অত্যধিক; ফলে কলিকাতার ডাক আসিলে প্রতিবারই তাহাদের ঐ পত্রিকাখানির কথা স্মরণ করাইয়া দিতে হয়। অভিজ্ঞতা হইতে বুঝিয়াছি যে, যখনই আমি তাহাদের এ বিষয়ে স্মরণ করাই নাই তাহারা আমাকে পত্রিকাখানি পাঠান নাই। এই পত্রিকা পাঠানোর ব্যাপারে কর্তব্যে অবহেলার জন্য আমাকে কয়েকবারই জেলারদের কাছে অভিযোগ করিতে হইয়াছে এবং এ বিষয়ে আমি নিজেই একবার অন্ততঃ Major Flowerdew-কে বলিয়াছিলাম। এই সব অসুবিধার দরুন কলিকাতার ডাক আসামাত্র প্রত্যেক বারই চীফ জেলারকে পত্র লেখা আমার অভ্যাসে দাঁড়াইয়া গিয়াছে এবং আজ সকাল পর্য্যন্তও ইহাতেই বেশ ভাল ভাবে কাজ চলিয়া যাইতেছিল।

সুপারিণ্টেণ্ডেণ্ট, ডেপুটি সুপারিণ্টেণ্ডেণ্ট, চীফ জেলার ও জেলের অন্যান্য কর্ম্মচারী কাহারও নিকটেই ইহা অজ্ঞাত নয় যে, আমাকে কিরূপ একাকী ও নিঃসঙ্গ অবস্থায় এখানে দিন কাটাইতে হয় এবং সংবাদপত্র পাঠ করিয়া কোন রকমে সময় কাটানো ছাড়া আমার আর কোনও উপায়ও নাই। একথাও তাঁহারা জানেন যে, আমার কাছে বই ও সাময়িক পত্র খুব বেশী নাই। কেন না, মান্দালয় জেলের সুপারিণ্টেণ্ডেণ্ট আমাকে বলিয়াছিলেন যে, দুই-তিন দিন থাকিতে গেলে যাহা প্রয়োজন তাহার অতিরিক্ত কিছু যেন আমি সঙ্গে না লই। অতএব জেল কর্ম্মচারীদের অনুগ্রহে যখন যে পত্রিকা সংগ্রহ করিতে পারি উহার সাহায্যেই আমাকে সময় কাটাইতে হয়। চীফ জেলার মিঃ সলোমনকে পত্র লেখার সময় আমি খুব নিঃসঙ্গ বোধ করিতেছিলাম এবং সেই কারণেই প্রাতঃরাশের

জন্য তিনি অফিস ত্যাগ করিবার পূর্ব্বেই (অর্থাৎ সকাল সাড়ে এগারোটার মধ্যে) পত্রিকা দুইটি পাঠাইবার জন্য তাঁহাকে অনুরোধ করিয়াছিলাম।

আমার যেটুকু কাণ্ডজ্ঞান আছে তাহাতে বলিতে পারি, যদি আমার চীফ জেলারকে হুকুম করার কোনও ইচ্ছাই থাকিত তাহা হইলে একই বাক্যে দুইবার "অনুগ্রহপূর্বক" শব্দটি কষ্ট করিয়া লিখিতাম না। তাছাড়া আমি মিঃ সলোমনকে ব্যক্তিগত পত্র পাঠাইয়াছি; সেরূপ কোনও অভিপ্রায় থাকিলে আমি মিঃ সলোমনকে না লিখিয়া যাহা তাহার সরকারী পদ সেই চীফ জেলারকেই পত্র দিতাম।

আইনানুসারে একজন রাজবন্দী হিসাবে আমার পদমর্য্যাদার অনুরূপ ব্যবহার পাইবার আমি অধিকারী। সুতরাং রেঙ্গুন জেলের সুপারিণ্টেণ্ডেণ্ট Major Flowerdew উক্ত পত্র লিখিয়া অন্যায়ভাবে আমার সম্মানবোধে আঘাত করিয়াছেন এবং অন্যান্য কর্ম্মচারীদের নিকট আমাকে হেয় প্রতিপন্ন করিয়াছেন বলিয়া আমার বোধ হইতেছে। যে কোনও সহৃদয় ও যুক্তিবাদী লোকই ইহাকে শিষ্টাচার-বর্জ্জিত বা অপমানজনক বলিয়া স্বীকার করিবেন। বর্ত্তমানে আমি ঠিক করিয়া উঠিতে পারিতেছি না কিভাবে জেল কর্ম্মচারীদের সহিত পত্রালাপ করিতে হইবে; ফলে আশঙ্কা হইতেছে যে, এভাবে পত্র লিখিয়া পুনরায় অপমানিত হওয়া অপেক্ষা আমাকে হয়তো বা প্রয়োজনের জিনিসগুলি ছাড়াই চালাইয়া নিতে হইবে।

আমার ক্ষোভ যে অসঙ্গত নয় তাহা আপনি ইহা হইতেই বুঝিতে পারিবেন যে, গত আড়াই বৎসরের মধ্যে এই দ্বিতীয়বার একজন I. M. S. অফিসারের অসৌজন্যমূলক আচরণের বিরুদ্ধে আমাকে অভিযোগ করিতে হইতেছে। অতএব প্রার্থনা এই যে, Major Flowerdew-কে তাহার মন্তব্য প্রত্যাহার করিয়া দুঃখ

প্রকাশ করিতে নির্দ্দেশ দিয়া আপনি আমার প্রতি সুবিচার করিবেন। ইতি—

আপনার একান্ত অনুগত
এস সি বোস, বি-এ ( ক্যান্টাব ),
কলিকাতা কর্পোরেশনের চীফ
এক্সিকিউটিভ অফিসার ও
বঙ্গীয় আইন-সভার সদস্য।

রেঙ্গুন জেল
তারিখ—১৯শে মার্চ্চ, ১৯২৭

( ইংরাজী হইতে অনূদিত )

বর্ম্মার তদানীন্তন গভর্নরকে লিখিত

১১১

মহামান্য বর্মার গভর্নর সমীপেষু
রেঙ্গুন জেলের সুপারিণ্টেণ্ডেণ্ট ও
ইন্সপেক্টর জেনারেল অব প্রিজন্‌স্
মারফৎ প্রেরিত—

তারিখ—রেঙ্গুন, ২১শে মার্চ্চ, ১৯২৭

আমার ১৯শে মার্চ্চ ১৯২৭ পত্রে আমি আপনার নিকট সুপারিণ্টেণ্ডেণ্ট Major Flowerdew-র বিরুদ্ধে একটি বিশেষ অভিযোগ উপস্থাপিত করিয়াছিলাম। যেহেতু বিষয়টিকে জটিল করিয়া ফেলা আমার উদ্দেশ্য ছিল না সেই হেতু আমি উক্ত পত্রে অন্যান্য বিষয়ের উল্লেখ হইতে নিজেকে ইচ্ছা করিয়াই নিবৃত্ত রাখিয়াছিলাম। আমার এ পত্রে রেঙ্গুন জেলে আসার পর এই স্বল্প দিনের মধ্যে আমার প্রতি কিরূপ ব্যবহার করা হইয়াছে তাহার উদাহরণ দিতে আরও কয়েকটি বিষয় আপনার সমীপে পেশ করিতে চাই।

২। গত ডিসেম্বরে যখন আমি এ জেলে আসি তখন প্রথম আলাপেই Major Flowerdew আমাকে বলিয়াছিলেন কিংবা বলা যায় সাবধান করিয়া দিয়াছিলেন যে, বাহিরের কাহারও সহিত

আমার যোগাযোগ করা চলিবে না। যে সাবধানবাণী তিনি আমার প্রতি করিয়াছিলেন এবং যেভাবে ও যে ভাষায় উহা প্রয়োগ করা হইয়াছিল সব মিলাইয়া গোটা পরিস্থিতিটাই একজন রাজবন্দী হিসাবে আমার কাছে অভিনন্দনসূচক তো ছিলই না, বরং অপমানজনকই বোধ হইয়াছিল। আমি বাঙ্গলা ও বর্ম্মা দেশের আরও কয়েকজন I. M. S. অফিসারকে দেখিয়াছি এবং আরও অনেক জেলে আমাকে কাটাইতে হইয়াছে; কিন্তু Major Flowerdew আমাকে যেভাবে সাবধান করিয়াছিলেন, এরূপ অভ্যর্থনার দুর্ভাগ্য কোথাও আমার হয় নাই। অবশ্য এ কথা বুঝিবার মত বোধশক্তি Major Flowerdew-র আছে কিনা জানি না, আমার মত অবস্থার বা শ্রেণীর একজন লোকের পক্ষে উহা প্রাপ্য নয়। তবু আমি তখন উত্তেজিত হই নাই, এবং এই অপ্রীতিকর পরিস্থিতিটাকে যথাসম্ভব সহজ করিবার জন্য হাসিয়া উত্তর দিয়াছিলাম—দীর্ঘদিন আমাকে যখন জেলে কাটাইতে হইয়াছে তখন উহা আমার জানারই কথা।

৩। গত ডিসেম্বরে রেঙ্গুন জেলে স্থানান্তরিত হইবার পর আমার রোগনির্ণয় বা চিকিৎসার ব্যাপারে তিনি কোনও যত্ন লন নাই বরং তিনি আমার অসুস্থতাকে অস্বীকার করিতেই যেন বেশী ব্যস্ত ছিলেন। যখন আমি তাঁহাকে বলিলাম যে, আমার রোজই জ্বর হইতেছে এবং তাঁহাকে টেম্পারেচার চার্ট দেখাইলাম, তিনি মন্তব্য করিলেন—জ্বর আবার কোথায়? এতদ্দারা তিনি বোধহয় একথাই বলিতে চাহিয়াছিলেন যে, ১০১ অথবা ১০২ ডিগ্রী জ্বর না হইলে উহাকে গ্রাহ্যের মধ্যে আনা চলে না। যাহা হউক, সৌভাগ্যবশতঃ রেঙ্গুন জেনারেল হাসপাতালের সিনিয়ার ফিজিসিয়ান কর্ণেল কেলসল আমার চিকিৎসার ব্যাপারে অধিকতর যত্ন লইয়াছিলেন; এবং আমি ঐ ঘটনাকে তখনকার মত ভুলিতে চেষ্টা করিয়াছিলাম।

৪। গত ফেব্রুয়ারী মাসে দ্বিতীয়বার রেঙ্গুন জেলে আসার পর আমি নিজেই সুপারিণ্টেণ্ডেণ্টের অফিসে গিয়া তাঁহার সহিত সাক্ষাৎ

করি। আমি যখন তাঁহার সহিত কথা বলিতেছিলাম তিনি আমাকে এমন কি বসিতে পর্য্যন্ত বলেন নাই। এই অস্বস্তিকর পরিস্থিতি এড়াইবার জন্য আমি যথাশীঘ্র সম্ভব ভালয় ভালয় সেখান হইতে চলিয়া আসি। আমার কারাজীবনের গত আড়াই বৎসরের মধ্যে এই প্রথম একজন সুপারিণ্টেণ্ডেণ্ট আমাকে বসিতে বলার সৌজন্যটুকু পর্য্যন্ত দেখাইতে পারিলেন না। এ অভিযোগ করার প্রেরণা পাইতেছি এইজন্য যে, আমি বিশ্বাস করি, গভর্ণমেণ্ট তাঁহাদের অফিসারদের এই অসৌজন্যমূলক আচরণ নিশ্চয়ই অনুমোদন করেন না এবং ইহা একটা নিয়মবহির্ভূত ব্যাপার।

৫। যদি খোঁজ লওয়া হয়, গত ৪০ দিনের মধ্যে Major Flowerdew আমাকে কয় বার দেখিতে আসিয়াছেন, তাহা হইলেই এবার এখানে আসার পর আমার প্রতি তাঁহার মনোযোগ বা আমার চিকিৎসার ব্যাপারে তাঁহার আগ্রহ স্পষ্ট প্রতীয়মান হইবে। সপ্তাহে অন্ততঃ একবার অর্থাৎ প্রতি সোমবার আমাকে তাঁহার দেখিতে আসার কথা; সাধারণতঃ ইহাই নিয়ম। কিন্তু এ নিয়ম তিনি মানিয়া চলেন না। এমন কি পক্ষকাল কাটিয়া গেলেও তাঁহার দর্শন মেলে না। গত ১৪ তারিখ সোমবার তিনি যখন আমাকে দেখিতে আসেন তখন আমার সেলের দরজার বাহিরে দাঁড়াইয়াই প্রশ্ন করেন—ভাল আছেন ত? আমার শারীরিক অবস্থা বিবেচনায় এ প্রশ্ন এতই হাস্যকর যে আমাকেও হাসিয়া জবাব দিতে হয়—হ্যাঁ, ধন্যবাদ। এরূপ প্রশ্ন হইতে ইহাই বুঝিতে হয় যে, তিনি ইচ্ছা করিয়াই আমার অসুখের গুরুত্ব লাঘব করার চেষ্টা করিতেছেন কিংবা আমার যে প্রত্যহ জ্বর হয়, ওজন কমিয়া যাইতেছে এবং আমি যে অজীর্ণতা, ক্ষুধামান্দ্য ও সেই সঙ্গে শারীরিক কষ্ট ভোগ করিতেছি এ সব বিষয়ে তিনি অবহিত নন। আমার শেষের অনুমানটাই যদি সত্য হয় তাহা হইলে ইহাতে তাঁহার কোনও লাভ হইবে না; কেননা আমার ওজন নিয়মিত রেকর্ড করিয়া রাখা হয়, প্রতি চার ঘণ্টা অন্তর

টেম্পারেচার চার্টও লেখা হইতেছে, তাছাড়া মাঝে মাঝে সহকারী চিকিৎসকগণ আমার স্বাস্থ্য সম্বন্ধে নানা খুঁটিনাটি বিষয় লিপিবদ্ধ করিয়া রাখিতেছেন। এরকম একজন নিষ্প্রাণ চিকিৎসকের নিকট হইতে উপযুক্ত মনোযোগ বা সহৃদয় ব্যবহার আশা করা কি করিয়া সম্ভব আমি ঠিক বুঝিয়া উঠিতে পারি না। ইহাতে আশ্চর্য্যের কিছুই নাই যে, গত ৪০ দিন যাবৎ অর্থাৎ রেঙ্গুন জেলে আসার পর হইতে আজ সকাল পর্য্যন্তও আমার আদৌ কোনও চিকিৎসা হয় নাই।

৬। এরূপ নিষেধাজ্ঞা জারী করা হইয়াছে, যদি কোনও বন্দী আমার সহিত কথা বলে তাহা হইলে তাহাকে শাস্তি দেওয়া হইবে। ইহা হইতেই আমাকে এখানে কিরূপ নিঃসঙ্গতার মধ্যে রাখা হইয়াছে তাহা আপনি বুঝিতে পারিবেন। একবার এক বন্দী আমার সেলের রক্ষীর নিকট জানিতে চাহে যে, বিশেষ একটি স্নানাগার সর্ব্বসাধারণ ব্যবহার করিতে পারে কিনা; সে তখন সবেমাত্র এ জেলে নূতন আসিয়াছে এবং এখানকার নিয়মকানুনও তাহার জানা ছিল না; কিন্তু এজন্য ডেপুটি সুপারিণ্টেণ্ডেণ্ট Mr. Sutherland তাহার বিরুদ্ধে অভিযোগ আনিয়াছিলেন।

৭। ইতিপূর্ব্বে অন্যান্য I. M. S. অফিসারগণ আমার প্রতি যেরূপ ব্যবহার করিয়াছেন তাহার সহিত এ ব্যবহারের পার্থক্য আমি স্পষ্ট অনুভব করিতে পারিতেছি। এমন কি রেঙ্গুন জেনারেল হাসপাতালের Major Cormack-ও, যিনি আমার X-ray করিয়াছিলেন, এই জেলের সুপারিণ্টেণ্ডেণ্ট অপেক্ষা আমার চিকিৎসার ব্যাপারে অনেক বেশী যত্ন লইয়াছেন। যখনই তিনি আমাকে দেখিতে আসিয়াছেন তখনই প্রচলিত রীতির ব্যতিক্রম ঘটাইয়া তিনি আমার স্বাস্থ্য সম্বন্ধে নানা খুঁটিনাটি বিষয়ে খোঁজখবর করিয়াছেন।

৮। এই সব তুচ্ছ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করার কোনও ইচ্ছা আমার ছিল না। কিন্তু সম্প্রতি অবস্থা যেরূপ

দাঁড়াইয়াছে তাহাতে সব কথা আপনাকে না জানাইলে কর্ত্তব্যচ্যুতি ঘটিবে বলিয়াই মনে করি। যেহেতু আপনি গভর্ণমেণ্টের সর্বোচ্চ পদে অধিষ্ঠিত সেই হেতু ইহা আপনাকে জানানো আমার কর্ত্তব্য যে, রেঙ্গুন জেল আর যাহাই হউক আমার পক্ষে স্বাচ্ছন্দ্যকর নয়। ইতি—

আপনার একান্ত অনুগত
এস সি বোস
( কলিকাতা কর্পোরেশনের চীফ
এক্সিকিউটিভ অফিসার ও বঙ্গীয়
আইন সভার সদস্য )

( ইংরাজী হইতে অনূদিত )

শরৎচন্দ্র বসুকে লিখিত

১১২

রেঙ্গুন সেণ্ট্রাল জেল
২২. ৩. ২৭

পরম পূজনীয় মেজদাদা,

এখানকার জেলের সুপারিণ্টেণ্ডেণ্ট Major Flowerdew-র সহিত আমার বনিবনা হইতেছে না ; কারণ তাঁহার আচরণ অসৌজন্য-মূলক। সেইজন্য আমি ইন্সপেক্টর জেনারেল অব প্রিজনস্‌-কে জানাইয়াছি যে, চূড়ান্ত আদেশ না আসা পর্য্যন্ত আমাকে ইনসিন অথবা মান্দালয় জেলে বদলি করা হউক। কাল আপনাকে লেখা নিম্নলিখিত তারটি ইন্সপেক্টর জেনারেলের নিকট পাঠাইয়াছি। উহা

আপনাকে সরাসরি অথবা কলিকাতায় সি, আই, ডি মারফৎ পাঠাইতে বলিয়াছিলাম।

এস সি বোস। কলিকাতা।

১০ মার্চ্চের টেলিগ্রামের পর কোনও সংবাদ না পাইয়া চিন্তিত আছি। আপনার উপদেশ সত্ত্বেও রেঙ্গুন জেলের সুপারিণ্টেণ্ডেণ্টের অসৌজন্যমূলক আচরণ হেতু আমাকে, যতদিন না চূড়ান্ত আদেশ পাওয়া যায়, ইনসিন অথবা মান্দালয় জেলে বদলি করার জন্য ইন্সপেক্টর জেনারেলকে অনুরোধ করিয়াছি। আমার শরীরের অবস্থা আরও খারাপ হইয়াছে। কে কেমন আছে তার করিয়া জানাইবেন। —বসু

•

আমার মুক্তির ( ? ) সর্ত্ত সম্বন্ধে কাল বঙ্গীয় আইন সভায় প্রদত্ত মিঃ মোবার্লীর বক্তৃতা আজ রেঙ্গুনের পত্রিকাগুলিতে বাহির হইয়াছে। উহার পূর্ণ বিবরণ আমি পাঠ করিয়াছি। আমাকে এখনও সরকারী-ভাবে কিছু জানানো হয় নাই। আপনার নিকট হইতেও কোনও সংবাদ পাই নাই।

আশা করি, আপনারা সকলে ভাল আছেন। মা ও বাবা কেমন আছেন ?

আমার স্বাস্থ্যের কথা জানাইয়া ছোটদাদাকে আলাদা খামে এক পত্র দিয়াছি। ইতি—

আপনার স্নেহের

সুভাষ

( ইংরাজী হইতে অনূদিত )

## পণ্ডিত মতিলাল নেহরুকে লিখিত

১১৩

রেঙ্গুন সেণ্ট্রাল জেল

২৩. ৩. ২৭

( ঠিকানা ঃ—কেয়ার অব ডি আই জি,

আই বি, সি আই ডি

১৩, এলিসিয়াম রো

কলিকাতা )

শ্রদ্ধেয় পণ্ডিতজী,

আপনার অবগতির জন্য লিখিতেছি যে, ২১শে মার্চ্চ তারিখে আপনাকে লেখা নিম্নলিখিত তারটি রেঙ্গুনের আই জি অব প্রিজনস্-এর কাছে পাঠাইয়াছিলাম এই অভিপ্রায়ে যে, উহা সরাসরি অথবা কলিকাতার সি আই ডি বিভাগ মারফৎ আপনার নিকট প্রেরিত হইবে। আশা করি এতদিনে উহা আপনি পাইয়াছেন।

### টেলিগ্রাম

পণ্ডিত মতিলাল নেহরু। দিল্লী।

রেঙ্গুন জেলের সুপারিণ্টেণ্ডেণ্টের আচরণে সৌজন্যের একান্ত অভাব। আমাকে সত্বর অন্যত্র বদলী করার জন্য দয়া করিয়া স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করিবেন। —সুভাষ

বেশ কিছুদিন যাবৎ এই গণ্ডগোল চলিতেছিল কিন্তু উহা ১৯শে তারিখ শনিবার চরম আকার ধারণ করে। আমি সমস্ত ঘটনা খুলিয়া লিখিতে চাই না; কারণ তাহা হইলে এই পত্র আটক হইতে পারে।

ইতিপূর্ব্বে মহামান্য বর্ম্মার গভর্নরকে সব কথা জানাইয়া দুইটি পত্র দিয়াছি। আপনাকে লেখার উদ্দেশ্য এই যে, যদি বর্ম্মা সরকার মনে করেন তাঁহারা দিল্লীর অনুমতি ব্যতীত এ সম্বন্ধে কিছু করিতে অপারগ তাহা হইলে আপনি স্যার আলেকজাণ্ডার মুডিম্যানের দৃষ্টি আকর্ষণ করিতে পারেন। এখানে থাকা অপেক্ষা আমি ইনসিন অথবা মান্দালয়, অন্য যে কোনও জেলে যাইতে প্রস্তুত আছি।

আশা করি, অধিবেশনের ব্যস্ততার মধ্যেও আপনার শরীর ও মন ভাল আছে। গভীর শ্রদ্ধা ও প্রণাম গ্রহণ করিবেন। ইতি—

আপনার স্নেহাস্পদ

সুভাষচন্দ্র বসু

পণ্ডিত মতিলাল নেহরু

দিল্লী

পুনঃ—রাজবন্দীদের সম্বন্ধে এসেম্ব্লিতে স্যার আলেকজাণ্ডারের বিবৃতি এবং বঙ্গীয় আইন সভায় গত ২১শে মার্চ্চ তারিখে প্রদত্ত মিঃ মোবার্লীর বক্তৃতার বিবরণ রেঙ্গুনের পত্রিকাগুলিতে বাহির হইয়াছে। উহা আমি পাঠ করিয়াছি। স. চ. ব.

( ইংরাজী হইতে অনূদিত )

১১৪

রেঙ্গুন সেণ্ট্রাল জেল
২৩. ৩. ২৭
( ঠিকানা ঃ—কেয়ার অব ডি, আই, জি
আই, বি, সি, আই, ডি
১৩, এলিসিয়াম রো
কলিকাতা )

শ্রীযুক্ত জে এম সেনগুপ্ত
বি-এ, এল-এল-বি ( ক্যাণ্টাব ),
এম-এল-সি
মেয়র, কলিকাতা কর্পোরেশন
১০।৪, এলগিন রোড, কলিকাতা

সবিনয় নিবেদন,

আপনার অবগতির জন্য লিখিতেছি যে, ২১শে মার্চ্চ সোমবার রেঙ্গুনের আই জি অব প্রিজন্‌স্‌-এর নিকট আপনাকে লিখিত নিম্নলিখিত তারটি পাঠাইয়াছিলাম। উহা সরাসরি অথবা কলিকাতায় সি, আই, ডি মারফৎ আপনার নিকট পৌঁছিবার কথা। আশা করি, এতদিনে উহা আপনি পাইয়াছেন।

টেলিগ্রাম

কলিকাতার মেয়র সেনগুপ্ত।

সুপারিণ্টেণ্ডেণ্টের অসৌজন্যমূলক আচরণের দরুন আমাকে রেঙ্গুন জেল হইতে সত্বর বদলি করিবার জন্য অনুগ্রহপূর্ব্বক বাংলা সরকারকে বলিবেন। যদি প্রয়োজন মনে করেন দিল্লীতেও তার করিবেন।

—বসু। চীফ এক্সিকিউটিভ আফসার

এখানে জেলে আমার প্রতি যেরূপ আচরণ করা হইয়াছে উহা জানাইয়া আমি মহামান্য বর্ম্মার গভর্নরকেও দুইটি পত্র দিয়াছি। আপনাকে লিখিবার উদ্দেশ্য এই যে যদি বর্ম্মা সরকার বাঙ্গলা সরকারের নির্দ্দেশ ব্যতীত কিছু করিতে অসমর্থ হন তবে আপনি মিঃ মোবার্লীর সহিত সাক্ষাতে অথবা পত্র লিখিয়া এ সম্বন্ধে আলাপ করিতে পারেন। এখানে আর এক মুহূর্ত্ত থাকা অপেক্ষা আমি ইনসিন অথবা মান্দালয়—অন্য যে কোনও জেলে যাইতে রাজী আছি।

আমার মুক্তির সর্ত্ত সম্বন্ধে ২১শে মার্চ্চ তারিখে বঙ্গীয় আইন সভায় প্রদত্ত মিঃ মোবার্লীর বিবৃতি রেঙ্গুনের পত্রিকাগুলিতে বাহির হইয়াছে। উহা আমি পড়িয়াছি।

এখানকার জেল কর্ত্তৃপক্ষের সহিত অনেকদিন হইতেই বনিবনা হইতেছিল না। এ মাসের উনিশে শনিবার উহা চরমে পৌঁছে।

ইতি—

আপনার একান্ত অনুগত

এস সি বোস

( চীফ এক্সিকিউটিভ অফিসার )

( ইংরাজী হইতে অনূদিত )

শরৎচন্দ্র বসুকে লিখিত

১১৫

ইনসিন সেণ্ট্রাল জেল

৪ঠা এপ্রিল, ১৯২৭

পরম পূজনীয় মেজদাদা,

মিঃ মোবার্লীর প্রদত্ত প্রস্তাব সম্বন্ধে আমার কি মত তাহা জানিবার জন্য আপনারা নিশ্চয়ই উৎকণ্ঠিত হইয়াছেন এবং আমার মনে হয় এ সম্বন্ধে আমার মতামত প্রকাশ করিবারও সময়

আসিয়াছে। আমার মতের সহিত আপনাদের মত মিলিবে কিনা জানি না; তবু আমার মতের মূল্য যাহাই হউক না কেন, নিম্নে তাহা প্রকাশ করিতেছি।

আমি মিঃ মোবার্লীর প্রস্তাব বার বার অতি সযত্নে পাঠ করিয়াছি। তাঁহার উচ্চারিত প্রতি শব্দ প্রতি কথা বার বার করিয়া ভাবিয়া দেখিয়াছি। একথা স্বীকার করিতেই হইবে যে, তিনি অতি সাবধানতার সহিত তাঁহার বক্তব্যে বাক্য সংযোজনা করিয়া তাহা প্রকাশ করিয়াছেন। তাঁহার প্রস্তাবের সকল দিক অতি ধীরভাবে চিন্তা করিবার পর আজ আমার নিজস্ব মত জ্ঞাপন করিতেছি, ক্ষণিক ঝোঁকের বশে হঠাৎ কোনও নির্দ্ধারণ করি নাই। এখন আমি আপনাকে যাহা লিখিতেছি তাহা বারবার গভীরভাবে চিন্তার পর নির্দ্ধারণ করিয়াছি। কিন্তু তথাপি আমার যদি কোন ভুল হইয়া থাকে, কিংবা আমার তর্ক-নীতিতে যদি কিছু যোগ করিতে ভুল করিয়া থাকি, তাহা হইলে অবশ্যই আমি তাহা স্বীকার করিয়া পুনর্ব্বিবেচনা করিব।

প্রথমেই বলিয়া রাখি যে, মিঃ মোবার্লীর স্পষ্টবাদিতার আমি খুব প্রশংসা করি এবং আমার মনে হয়—তাঁহার ন্যায় আমিও যদি স্পষ্টভাবে সকল কথা প্রকাশ না করি তাহা হইলে অত্যন্ত অন্যায় হইবে, আমার কর্ত্তব্যও যথাযথরূপে পালিত হইবে না। স্পষ্টবাদিতায় আমি সর্ব্বদাই বিশ্বাস করি এবং আমার মনে হয় সকল কথা খোলাখুলি বলিলে শেষে উভয় পক্ষেরই সর্ব্বাপেক্ষা উপকার দর্শায়।

মিঃ মোবার্লীর কয়েকটী কথায় আমি তাঁহাকে ধন্যবাদ না দিয়া পারিতেছি না। যেখানে তিনি বলিতেছেন যে, আমার অতীত কার্য্য-কাহিনী বা ভবিষ্যৎ কার্য্যপন্থার কোন স্বীকারোক্তি চাহেন না—যেখানে তিনি বলিতেছেন যে, আমি যদি প্রতিজ্ঞা করিয়া বলি তাহা হইলে তাঁহারা আমাকে মুক্তি দিবেন—শেষের দিকে যেখানে তিনি

বলিতেছেন যে, তিনি এ প্রস্তাব প্রথমে আমার নিকট উত্থাপিত করেন নাই, কারণ তাহা হইলে মনে হইতে পারে যে, এ প্রস্তাবে স্বীকৃত হইতে আমাকে বাধ্য করানো হইতেছে—সে সকল পাঠ করিয়া বুঝিলাম তিনি আমাকে আত্মসম্মানবিশিষ্ট ভদ্রলোক হিসাবে যথেষ্ট মান্য করিয়াছেন এবং নিম্নলিখিত কারণগুলির জন্য তাঁহার এ প্রস্তাবে স্বীকৃত হইতে না পারিলেও তাঁহার প্রস্তাবের সম্মানজনক অংশগুলি আমি উপলব্ধি করি। পরিশেষে বঙ্গীয় আইন-সভার সদস্যরূপে আমি মাননীয় সভ্যের এরূপ ব্যবহারকে প্রশংসা না করিয়া থাকিতে পারি না। কারণ আমার মনে হয় কাউন্সিলের সভ্যগণের প্রতি আস্থা-স্থাপন করিয়া কোনও প্রস্তাব তাঁহাদের নিকট সর্ব্বপ্রথমেই উপস্থাপিত করার নিদর্শন বোধ হয় ইহাই প্রথম।

আমার মনে হয় মিঃ মোবার্লীর প্রস্তাবের স্বপক্ষে আর অধিক কিছু বলিবার নাই।

প্রথমেই একটি বিষয় সম্বন্ধে আপনাদের ধারণা মন হইতে দূরীভূত করিতে চাই—ছোটদাদার ( ডাঃ সুনীলচন্দ্র বসুর ) রিপোর্ট প্রকাশের সঙ্গে আমার মতভেদের কোনই সম্পর্ক নাই, কারণ তিনি রিপোর্ট লিখিবার পূর্ব্বে বা পরে কি লিখিবেন বা আমার জন্য কি অনুমোদন করিবেন তদ্বিষয়ে কোন কথা পরামর্শ আমার সঙ্গে হয় নাই। আমাকে যদি পূর্ব্বে জানাইতেন তাহা হইলে আমি অবশ্যই সুইট্জারল্যাণ্ডে পাঠাইবার প্রস্তাব অনুমোদনের বিপক্ষে মত দিতাম।

ঐরূপ প্রস্তাব করিয়া পাঠাইবার পর যখন তিনি তাহা আমাকে জানাইলেন আমি তখনই সন্দেহ করিয়াছিলাম ইহার ফল ভাল হইবে না এবং পরে আমার এ সন্দেহই সত্য হইয়াছে। অবশ্য ছোটদাদা ডাক্তার হিসাবে আমাকে পরীক্ষা করিতে আসিয়াছিলেন এবং ডাক্তার হিসাবে তাঁহার মতামত প্রকাশ করিয়া আমার মনে হয় প্রকৃত সমদর্শী চিকিৎসক এবং অভিজ্ঞ বৈজ্ঞানিকের মত ব্যবহার করিয়াছেন। তাঁহার অনুমোদনের কিরূপ রাজনৈতিক ব্যাখ্যা

হইতে পারে এবং সরকারই বা এ অনুমোদনকে কিরূপ রাজনৈতিক চাল চালিবার জন্য ব্যবহার করিবেন তাহা বিচার করিবার কোন প্রয়োজন তাঁহার ছিল না; তজ্জন্য আমিও তাঁহার এ কার্য্যের নিন্দা করিতে পারি না। তাঁহার কয়েকজন রোগী সুইস্ স্বাস্থ্যাশ্রমে গিয়া রোগমুক্ত হইয়াছে তাহা দেখিয়াই তিনি আমার সম্বন্ধেও অনুরূপ প্রস্তাব করিয়াছেন—অন্যান্য যক্ষ্মারোগীকেও যেরূপ করিয়া থাকেন। যে সকল অর্থবান্ রোগী সুইট্জারল্যাণ্ডের বাস ও শুশ্রূষার ব্যয় বহন করিতে পারেন তাঁহাদের পক্ষে এ প্রস্তাবই শ্রেষ্ঠ। এ অবস্থায় আমি যে কোনরূপে নিজেকে কোন প্রস্তাব পালনে বাধ্য করি নাই তাহা স্পষ্ট বুঝা যাইবে।

দেখা যাইতেছে, সরকার ছোটদাদার প্রদত্ত রোগ বিবরণ গ্রহণ করেন নাই, যদিও তাঁহার প্রদত্ত স্বাস্থ্য অর্জ্জন উপায় গ্রহণ করিয়াছেন, কারণ মিঃ মোবার্লী স্পষ্টই বলিয়াছেন, "সুভাষচন্দ্র যে অত্যধিক পীড়িত হন নাই এবং একেবারে কর্ম্মশক্তিহীন হন নাই, তাহা সকলেই বুঝিতে পারিবেন।" আমার জানিতে কৌতূহল হয়, সরকার কবে আমাকে "অত্যধিক পীড়িত" বা "একেবারে কর্ম্মশক্তিহীন" মনে করিবেন। যেদিন সকল চিকিৎসক ঘোষণা করিবেন, আমার রোগমুক্তি অসম্ভব এবং মাত্র কয়েক মাসের মধ্যে মৃত্যু হইতে পারে, সেই দিন কি? তা ছাড়া, ছোটদাদার রোগবিবরণ যদি তাঁহারা স্বীকার করিতে রাজী না হন, তাহা হইলে যাহা মাত্র বাহ্যতঃ তাহার অনুমোদন—তাহা গ্রহণ করিতেই বা সরকার এত ব্যস্ত কেন? ছোটদাদা এ অনুমোদন করেন নাই যে, আমাকে বাড়ীতে যাইতে দেওয়া হইবে না। বা বিদেশে যাইবার পূর্ব্বে আমি আমার আত্মীয়-স্বজনকে দেখিতে পাইব না। তিনি এ-কথাও বলেন নাই যে, আমি যে জাহাজে যাইব তাহা কোন ভারতীয় বন্দরে নোঙর করিতে পারিবে না। তিনি এ-কথাও বলেন নাই যে, যদি আমার নষ্ট স্বাস্থ্য উদ্ধার হয় তাহা হইলে

যতদিন অর্ডিনান্স আইন থাকিবে ততদিন দেশে থাকিতে পারিব না। এই সকল দেখিয়া আমার সন্দেহ হয়, সরকারের প্রকৃত উদ্দেশ্য আমার নষ্ট স্বাস্থ্য উদ্ধারের ব্যবস্থা নয়।

মিঃ মোবার্লী প্রকৃত পক্ষে বলিয়াছেন যে, দুইটি পথ অবশিষ্ট আছে। তাহা (১) জেলে বন্দী হইয়া অবস্থান কিংবা (২) কোন বিদেশে যাইয়া স্বাস্থ্য অর্জ্জনের চেষ্টা ও অনির্দ্দিষ্ট কালের জন্য অবস্থান।

কিন্তু সত্যই কি এই দুয়ের মধ্যে অন্য কোন মধ্যপন্থা অবশিষ্ট নাই? আমার তা মনে হয় না। সরকারের ইচ্ছা যে আমি অর্ডিনান্স আইন উঠিয়া না যাওয়া পর্য্যন্ত, অর্থাৎ জানুয়ারী ১৯৩০ সাল পর্য্যন্ত বন্দী থাকি। কিন্তু এ আইন যে ১৯৩০ সালের পরেও পুনরায় নূতন করিয়া আলোচনা হইবে না তাহা কে বলিতে পারে? গত অক্টোবর মাসে সি, আই, ডি, পুলিশের কর্ত্তা মিঃ লোম্যানের সহিত এ প্রসঙ্গে আমার যে কথা হইয়াছিল তাহা একেবারেই আশাপ্রদ নয়, এবং ১৯২৯ সালে যদি এই অর্ডিনান্স আইন চিরকালের জন্য বিধিবদ্ধ করিয়া রাখিবার আন্দোলন হয় তাহাতে কিছুমাত্র আশ্চর্য্যান্বিত হইব না। তাহা হইলে আমাকে চিরস্থায়ী ভাবে বিদেশে বাস করিতে হইবে এবং এইরূপ নির্ব্বাসনের জন্য নিজেকেই দায়ী মনে করিতে হইবে। যদি এ সম্বন্ধে সরকারের সত্যই কোন স্পষ্ট ইচ্ছা থাকিত তাহা হইলে আমি কবে বিদেশ হইতে ফিরিয়া আসিতে পারিব, সে কথাও ঐ প্রস্তাবে উল্লিখিত থাকিত।

তারপর প্রবাসে আমি কিরূপ স্বাধীনতা ভোগ করিতে পাইব তাহার কোনও স্পষ্ট আশ্বাস পাওয়া যায় নাই। সুইট্জারল্যাণ্ডে ঝাঁকে ঝাঁকে যে সকল সি, আই, ডি, বিচরণ করে, ভারত সরকার কি আমাকে তাহাদের হাত হইতে রক্ষা করিতে পারিবেন? এ কথা অস্বীকার করা যায় না যে, আমি রাজনৈতিক সন্দেহে অভিযুক্ত

এবং যতদিন না মত পরিবর্ত্তন করিয়া পুলিশ গোয়েন্দা হইতেছি ততদিন সরকার আমাকে সন্দেহের চক্ষেই দেখিবেন এবং ইহা খুব সম্ভব যে, এই সকল গোয়েন্দা আমাকে প্রতি পদক্ষেপে অনুসরণ করিয়া আমার জীবন দুর্ব্বিসহ করিয়া তুলিবে।

সুইটজারল্যাণ্ডে শুধু বৃটিশ গোয়েন্দা নাই, তথায় বৃটিশ সরকার কর্ত্তৃক নিযুক্ত সুইস, ইটালীয়, ফরাসী, জার্ম্মান ও ভারতীয় গোয়েন্দা আছে এবং কোনও কোনও উগ্র উৎসাহী গোয়েন্দা, আমাকে যে সরকারের কাছে গভীর কালিমাময় করিবার জন্য মিথ্যা ঘটনার সুবিস্তৃত বর্ণনা দিবে না, তাহারই বা প্রমাণ কি? আমি গত বৎসর মিষ্টার লোম্যানকে বলিয়াছিলাম, গোয়েন্দা বিভাগ ইচ্ছা করিলে যে কোন লোকের বিরুদ্ধে কতকগুলি মিথ্যা অভিযোগ উপস্থিত করিয়া তাহাকে কোনরূপ অর্ডিনান্সে বন্দী করিয়া রাখিবার ব্যবস্থা করিতে পারে। ইউরোপ হইতে এরূপ করা আরও সহজ। বিদেশে যাঁহাদিগকে সন্দেহের চক্ষুতে দেখা হইত, তাঁহাদের ভারতে ফিরিতে কিরূপ অসুবিধা ভোগ করিতে হইয়াছে, তাহা সকলেই অবগত আছেন। বিলাতের পার্লামেণ্টের ও মন্ত্রী-সভার কয়েকজন বিশিষ্ট সদস্য বিশেষভাবে চেষ্টা না করিলে লালা লাজপৎ রায়ের ন্যায় নেতাও দেশে ফিরিতে পারিতেন না। সরকার যখন আমাকে একবার সন্দেহের চক্ষুতে দেখিয়াছেন, তখন আমার ভবিষ্যৎ অবস্থা কিরূপ হইবে সহজেই অনুমান করা যায়।

আমি জানি, পুলিসের গোয়েন্দারা এ বিষয়ে একটু অধিক কার্য্যতৎপরতা দেখাইয়া থাকেন। আমি ইউরোপে যত শান্তভাবে এবং সাবধানতার সহিত বাস করি না কেন, তাঁহারা ভারত সরকারের নিকট আমার বিরুদ্ধে অন্যায় রিপোর্ট পাঠাইবেন, আমি কিছু না করিলেও এবং খুব শান্তভাবে থাকিলেও তাঁহারা আমাকে ভীষণ ষড়যন্ত্রের কর্ত্তা বলিয়া রিপোর্ট দিবেন, তাঁহারা কি রিপোর্ট

দিতেছেন, তাহার কিছুই আমি জানিতে পারিব না। কাজেই কোন সময়েই সে সম্বন্ধে সত্য প্রকাশের বা আমার বিবরণ প্রদানের সম্ভাবনা থাকিবে না। এইরূপ ভাবে ইহা খুব সম্ভব যে ১৯২৯ খৃষ্টাব্দ আসিবার পূর্ব্বেই তাঁহারা আমাকে একজন বড় বলশেভিক নেতা জাহির করিয়া দিবেন এবং তাহার ফলে হয় ত আমার ভারতে প্রত্যাগমনের পথ চিরতরে রুদ্ধ হইয়া যাইবে, কারণ ইউরোপের লোক বর্ত্তমানে এক বলশেভিককেই ভয় করে। এই জন্যই আমি স্বেচ্ছায় আমার জন্মভূমি হইতে নির্ব্বাসিত হইতে ইচ্ছা করি না। সরকার পক্ষও যদি আমার দিক হইতে একবার এ বিষয়ে আলোচনা করেন, তাহা হইলে আমার অবস্থা হৃদয়ঙ্গম করিতে পারিবেন।

যদি আমার বলশেভিক এজেণ্ট হইবার ইচ্ছা থাকিত, তবে আমি সরকার বলিবামাত্র প্রথম জাহাজেই ইউরোপ যাত্রা করিতাম। তথায় স্বাস্থ্য পুনঃপ্রাপ্তির পর বলশেভিক দলে মিশিয়া সমগ্র জগতে এক বিরাট বিদ্রোহ ঘোষণা করিবার উদ্দেশ্যে প্যারিস হইতে লেনিনগ্রাড পর্য্যন্ত ছুটাছুটি করিতাম; কিন্তু আমার সেরূপ কোন ইচ্ছা বা আকাঙ্ক্ষা নাই। যখন শুনিলাম যে, আমাকে ভারত, ব্রহ্মদেশ ও সিংহল ফিরিয়া আসিতে দেওয়া হইবে না, তখন বার বার মনে ভাবিলাম, সত্যই কি আমি ভারতে ব্রিটিশ শাসন রক্ষার পক্ষে এতই বিপজ্জনক যে, বাঙ্গলা দেশ হইতে নির্ব্বাসিত করিয়াও সরকার সন্তুষ্ট হইতে পারেন না, অথবা সমস্ত ব্যাপারটাই একটা বিরাট ধাপ্পাবাজি ?

যদি প্রথম কথা সত্য হয়, তাহা হইলে ব্যুরোক্রেশীর নিকট সেরূপ ভয়ের কারণ হওয়া আমার পক্ষে শ্লাঘার কথা। কিন্তু পরক্ষণেই যখন আমি আমার নিজ জীবন ও কার্য্যাবলীর কথা মনে মনে চিন্তা করি, তখন বুঝিতে পারি যে, একদল স্বার্থান্ধ হিংসাপরায়ণ লোক আমাকে যে ভাবে দেখিতেছেন আমি প্রকৃতই সেইরূপ নহি। আমি

বাঙ্গলার বাহিরে কোন রাজনীতিক কার্য্য করি নাই, এবং ভবিষ্যতে করিব বলিয়াও মনে করি না, কারণ বাঙ্গলাকেই আমি আমার কার্য্যক্ষেত্র ও আদর্শের পক্ষে বিরাট বলিয়া মনে করি। বাঙ্গলা সরকার ছাড়া অন্য কোন সরকারের আমার বিরুদ্ধে কোন অভিযোগ আছে বলিয়া আমার মনে হয় না; ছয় বৎসরের মধ্যে আমি কংগ্রেসে যোগদান ও পারিবারিক কারণ ব্যতীত অন্য কোনও কার্য্যে বাঙ্গলার বাহিরে যাই নাই। তবে কেন আমাকে সমস্ত ভারত, ব্রহ্মদেশ ও সিংহলে প্রবেশ করিতে নিষেধ করা হইতেছে? সিংহল ত খাস বৃটিশ উপনিবেশ, ভারত সরকারের নিষেধ-আজ্ঞা আইনানুসারে তথায় খাটিবে কি না সন্দেহ।

বাঙ্গলা সরকার এখন আমার গতিবিধি নিয়ন্ত্রিত করিতে চাহেন। আমি যখন স্বাধীন ছিলাম, তখনই বা আমার কি গতিবিধি ছিল? ১৯২৩ খৃষ্টাব্দের অক্টোবর হইতে ১৯২৪ খৃষ্টাব্দের অক্টোবর পর্য্যন্ত এক বৎসরের মধ্যে আমি মাত্র দুইবার কলিকাতার বাহিরে গিয়াছিলাম। প্রথম খুলনা জিলা কন্‌ফারেন্সে যোগদান করিবার জন্য এবং দ্বিতীয় নদীয়া জিলার কাউন্সিল নির্ব্বাচনে একজন সভ্যপদ প্রার্থীর পক্ষে বক্তৃতা করিবার জন্য। ১৯২৪ খৃষ্টাব্দের ফেব্রুয়ারী হইতে অক্টোবরের মধ্যে আমি একবারও কলিকাতার বাহিরে যাই নাই। আমাকে সিরাজগঞ্জ কন্‌ফারেন্সের সহিত জড়াইবার নানারূপ চেষ্টা হইয়াছে বটে, কিন্তু সে কন্‌ফারেন্সের সময় আমি কলিকাতা কর্পোরেশনের চীফ্ একজিকিউটিভ অফিসাররূপে মিউনিসিপ্যাল কার্য্যে বিশেষ ব্যস্ত ছিলাম। ঠিক কনফারেন্সের সময় কলিকাতায় ঝাড়ুদারদিগের ধর্ম্মঘটের সম্ভাবনা হওয়ায় আমার পক্ষে এক মিনিটের জন্যও কলিকাতা ত্যাগ করা সম্ভব ছিল না। ১৯২৪ খৃষ্টাব্দের মে হইতে অক্টোবর পর্য্যন্ত আমি যাহা করিয়াছি তাহা সকলেই অবগত আছেন। সে সময় আমার সর্ব্বপ্রকার গতিবিধির কথা সরকার জানিতেন। আমার গতিবিধি নিয়ন্ত্রিত করাই

আমাকে যদি গ্রেপ্তার করার উদ্দেশ্য হয়, তাহা হইলে আমি বলিব, আমাকে গ্রেপ্তার করার কোন প্রয়োজন ছিল না।

মিষ্টার মোবার্লী একটী বিষয়ে বিশেষ হৃদয়হীনতার পরিচয় দিয়াছেন। সরকার জানেন যে, প্রায় আড়াই বৎসর কাল আমি নির্ব্বাসিত আছি—এই সময়ের মধ্যে আমি আমার কোন আত্মীয়, এমন কি পিতামাতার সহিত সাক্ষাৎ করিতে পারি নাই। সরকার প্রস্তাব করিয়াছেন, আমাকে আরও আড়াই বা তিন বৎসরকাল বিদেশে থাকিতে হইবে, সে সময়েও তাঁহাদের সহিত সাক্ষাতের কোন সুবিধা হইবে না। ইহা আমার পক্ষে কষ্টদায়ক সন্দেহ নাই, কিন্তু যাঁহারা আমাকে ভালবাসেন, তাঁহাদের পক্ষে আরও অধিক কষ্টদায়ক। প্রাচ্যের লোকেরা তাঁহাদের আত্মীয়-স্বজনের সহিত কিরূপ গভীর স্নেহের বন্ধনে জড়িত থাকেন, তাহা পাশ্চাত্ত্য দেশীয় কাহারও পক্ষে অনুমান করাও সম্ভব নহে। আমার মনে হয়, এই অজ্ঞতার জন্যই সরকার এইরূপ হৃদয়হীনতার পরিচয় দিয়াছেন। পাশ্চাত্ত্য দেশীয়েরা মনে করেন, যেহেতু আমার বিবাহ হয় নাই, অতএব আমার পরিবার থাকিতে পারে না এবং কাহারও প্রতি আমার ভালবাসাও থাকিতে পারে না।

গত আড়াই বৎসর আমাকে কিরূপ কষ্ট ভোগ করিতে হইয়াছে, সরকার বোধ হয় তাহা ভুলিয়া গিয়াছেন। আমি কষ্ট পাইয়াছি—তাঁহারা নহেন। বিনা কারণে তাঁহারা এতদিন ধরিয়া আমাকে আটক রাখিয়াছেন। আমাকে তবু বলা হইয়াছিল যে অস্ত্রশস্ত্র ও বিস্ফোরক প্রভৃতি আমদানী, সরকারী কর্ম্মচারী হত্যা প্রভৃতি ষড়যন্ত্রের অভিযোগে আমি অপরাধী। ঐ সম্বন্ধে অনেকে আমার বক্তব্য জানাইতে বলিয়াছিলেন। আমি উত্তরে জানাইতেছি যে, আমি নির্দ্দোষ। আমার বিশ্বাস পরলোকগত স্যর এডওয়ার্ড মার্শাল হল বা স্যর জন সাইমন আত্মপক্ষ সমর্থনের জন্য ইহা অপেক্ষা অধিক কিছু বলিতে পারিতেন না। দ্বিতীয় বার অভিযোগগুলি আমার নিকট উপস্থিত করা হইলে

আমি জিজ্ঞাসা করিয়াছিলাম, এত লোক থাকিতে পুলিশ আমাকে ধরিল কেন ? আমার মনে হয়, উহাই সন্তোষজনক উত্তর। আমার গ্রেপ্তারের পর হইতে বাঙ্গলা সরকার আমার অধীন ব্যক্তিদিগকে প্রতিপালনের জন্য বা আমার গৃহাদি রক্ষার জন্য কোনরূপ ভাতা প্রদানের ব্যবস্থা করেন নাই।

ঐ বিষয়ে আমি বড়লাটের নিকট আবেদন করিলে বাঙ্গলা সরকার সে আবেদন চাপিয়া রাখিয়াছিলেন। তারপর আবার আমাকে তিন বৎসর বিদেশে থাকিতে বলা হইতেছে। ইউরোপে নির্ব্বাসনের সময় আমার নিজের খরচ নিজেকে যোগাইতে হইবে। এ কিরূপ যুক্তিসঙ্গত প্রস্তাব তাহা বুঝিতে পারি না। ১৯২৪ খৃষ্টাব্দে আমার যেরূপ স্বাস্থ্য ভাল ছিল, আমাকে অন্ততঃ সেইরূপ স্বাস্থ্যবান করিয়া সরকারের মুক্তিদান করা উচিত। কারাবাসের জন্য আমার স্বাস্থ্যহানি হইলে সরকার কি তাহার ক্ষতিপূরণ দিবেন না ? ইউরোপে যতদিন হৃত স্বাস্থ্য পুনঃ প্রাপ্ত না হই, ততদিন আমার সকল খরচ সরকারের বহন করা উচিত। কতদিন সরকার এই সকল বিষয়ে অনবহিত থাকিবেন ? সরকার যদি ইউরোপ যাইবার পূর্ব্বে আমাকে একবার বাড়ী যাইতে দিতেন, যদি ইউরোপে আমার সকল ব্যয়ভার বহন করিতেন ও রোগ মুক্তির পর আমাকে বিনা বাধায় দেশে ফিরিতে দিতেন, তাহা হইলে এই দান সহৃদয়তার পরিচায়ক বলিয়া মনে করিতাম।

মিঃ মোবার্লী বলিয়াছেন, সরকার ও সুভাষচন্দ্র উভয়েই বুঝিতে পারিতেছেন যে, অর্ডিনান্স আইনের কার্য্যকাল শেষ না হওয়া পর্য্যন্ত সরকার সুভাষচন্দ্রকে আটক রাখিতে পারেন। এ বিষয়ে আমি মিঃ মোবার্লীর সহিত একমত। আমি জানি যে, সরকার ইচ্ছা করিলে যতদিন ইচ্ছা আমাকে আটক রাখিতে পারেন। অর্ডিনান্স আইনের কার্য্যকাল শেষ হইলে তাঁহারা আমাকে তিন আইনে বা অন্য যে কোনও উপায়ে আটক রাখিতে পারেন। ব্যবস্থাপক সভার সদস্যেরা

যতই লাফালাফি করুন না কেন বা শাসন পরিষদের সদস্যদিগের সফরের ব্যয় না-মঞ্জুর করুন না কেন, আমি জানি যে, সরকার ইচ্ছা করিলে আমাদিগকে যাবজ্জীবন আটকাইয়া রাখিতে পারেন। সরকার আমাকে চিরকাল আটক রাখিতে চাহেন কি না তাহাই আমি জানিতে চাই। পরলোকগত দেশবন্ধু দাশ মহাশয় আমাকে যুবক-বৃদ্ধ বলিয়া ডাকিতেন। তিনি আমাকে নৈরাশ্যবাদী স্থির করিয়াছিলেন। একটি বিষয়ে আমি নৈরাশ্যবাদী বটে, কারণ আমি সকল ঘটনার অশুভটাই বড় করিয়া দেখি। বর্ত্তমান ঘটনার সর্ব্বাপেক্ষা মন্দ ফল কি হইতে পারে, তাহাও আমি চিন্তা করিয়া দেখিয়াছি, কিন্তু তথাপি আমি মনে স্থির করিয়াছি, জন্মভূমি হইতে চিরকালের জন্য নির্ব্বাসন অপেক্ষা জেলে থাকিয়া মৃত্যুকে বরণ করাই শ্রেয়ঃ। এই অশুভ ভবিষ্যতের কথা ভাবিয়াও আমি নিরুৎসাহ হই নাই। কারণ, কবির উক্তিতে আমি বিশ্বাস করি ঃ—

গৌরবের পথ শুধু মৃত্যুর দিকে লইয়া যায়।

সরকারের প্রস্তাবের পক্ষে ও বিরুদ্ধে যাহা কিছু বলিবার ছিল, তাহা আমি সবই বলিয়াছি। আমার মুক্তির সম্ভাবনা সুদূরপরাহত বলিয়া কেহ যেন দুঃখিত না হয়েন। পিতামাতার কষ্ট সর্ব্বাপেক্ষা অধিক। সে জন্য তাঁহাদিগকে সান্ত্বনা প্রদান করিবেন। মুক্তিলাভের পূর্ব্বে আমাদিগকে ব্যক্তিগতভাবে ও সঙ্ঘবদ্ধভাবে অনেক কষ্ট সহ্য করিতে হইবে। ভগবানকে ধন্যবাদ দিই যে, আমি নিজে শান্তিতে আছি এবং সম্পূর্ণ নির্ব্বিকারভাবে সকল অগ্নিপরীক্ষার সম্মুখীন হইবার জন্য প্রস্তুত আছি। আমাদের সমগ্র জাতির কৃতপাপের জন্য আমি প্রায়শ্চিত্ত করিতেছি—ইহাতেই আমার তৃপ্তি। আমাদের চিন্তা ও আদর্শ অমর হইয়া থাকিবে—আমাদের ভাবধারা জাতির স্মৃতি হইতে কখনও মুছিয়া যাইবে না, ভবিষ্যৎ বংশধরগণ আমাদের প্রিয় কল্পনার উত্তরাধিকারী হইবেন, এই বিশ্বাস লইয়া আমি চিরদিন সকল প্রকার

বিপদ ও অত্যাচার হাসিমুখে বরণ করিয়া লইয়া কাল কাটাইতে পারিব।

অনুগ্রহ করিয়া এই পত্রের উত্তর শীঘ্র দিবেন। ইতি—

( ইংরাজী হইতে অনূদিত )

শ্রীগোপাললাল সান্যালকে লিখিত

১১৬

ইনসিন জেল

৫ই এপ্রিল, ১৯২৭

পরম প্রীতিভাজনেষু—

আপনার ৫ই চৈত্রের পত্র পাইয়া আনন্দিত হইয়াছি। অনেক প্রশ্ন করিয়াছেন—কি উত্তর দিব জানি না। অনেক কথাই ত লিখিতে ইচ্ছা করে, কিন্তু লেখা যায় কি ?

শরীরের সম্বন্ধে নূতন কিছু বলিবার নাই—"যথা পূর্ব্বং তথা পরং"। পরিণামে কি দাঁড়াইবে জানি না—এখন আর শরীরের কথা ভাবি না। গত কয়েক মাসের মধ্যে আমার মনের গতি কোনও কোনও দিকে দ্রুতবেগে চলিয়াছে। আমার এই ধারণা বদ্ধমূল হইতেছে যে, জীবনে ষোল আনা দেওয়ার জন্য প্রস্তুত না হইলে মেরুদণ্ড ঠিক রাখা মুস্কিল হইয়া পড়ে। জীবন প্রভাতে এই প্রার্থনা বুকে লইয়া কর্ম্মক্ষেত্রে অবতীর্ণ হইয়াছিলাম—"তোমার পতাকা যারে দাও তারে বহিবারে দাও শকতি।" ভবিষ্যতের কথা জানি না। তবে এখন পর্য্যন্ত ভগবান সে প্রার্থনা সফল করিয়া আসিতেছেন। তাই আমি বড় সুখী—সময়ে সময়ে মনে হয়, আমার মত সুখী জগতে আর কয়জন আছে ? এখন এই বৃত্তাকার উন্নত প্রাচীরের বাহিরে যাইবার আশা যে পরিমাণে সুদূরপরাহত হইতেছে, সেই পরিমাণে আমার চিত্ত শান্ত ও উদ্বেগশূন্য হইয়া

আসিতেছে। অন্তরের মধ্যে বাস করা ও অন্তরের আত্মবিকাশের স্রোতে জীবনতরী ভাসাইয়া দেওয়ার মধ্যে পরম শান্তি আছে এবং বেশীদিন রুদ্ধ অবস্থায় বাস করিতে হইলে অন্তরের শান্তিই একমাত্র সম্বল—তাই সুদীর্ঘ কারাবাসের সম্ভাবনায় আমি এক অপূর্ব শান্তি পাইতেছি। Emerscn বলিয়াছেন, "We must live wholly from within." এ-কথা অক্ষরে অক্ষরে সত্য এবং এই সত্যের উপর আমার বিশ্বাস দিন দিন দৃঢ়তর হইতেছে।

আমার মত যাঁহাদের অবস্থা তাঁহারা যদি বাহিরের ঘটনার দ্বারা জীবনের সার্থকতা বা বিফলতা নির্দ্ধারণ করেন তবে—"মৃত্যুরেব ন সংশয়ঃ।" যে মাপকাঠির দ্বারা আমাদের (অর্থাৎ বন্দীদের) বিচার করিতে হইবে—তাহা অন্তরের, বাহিরের নয়। কারণ বাহিরের মাপকাঠিতে হয় তো আমাদের জীবনের মূল্য শূন্যবৎ। এইখানেই যদি যবনিকাপাত হয় তবে বাস্তব সংসারের উপর আমাদের জীবনের স্থায়ী ছাপ না থাকিতেও পারে। কিন্তু জীবনে যদি আর কোনও কাজ না করিতে পারি—আদর্শকে বাস্তবের ভিতর দিয়া যদি ফুটাইয়া তুলিবার সুযোগ না পাই—তাহা হইলেও আমার জীবন ব্যর্থ হইবে না। মহান্ আদর্শ যদি প্রাণের মধ্যে গ্রহণ করিয়া থাকি—কায়মন যদি সেই মহান্ আদর্শের সুরে বাঁধিয়া থাকি—আদর্শের সহিত নিজের অস্তিত্ব যদি মিশিয়া থাকে—তাহা হইলে আমি সন্তুষ্ট—আমার জীবন জগতের কাছে ব্যর্থ হইলেও, আমার (এবং বোধ হয় ভাগ্যবিধাতার) কাছে ব্যর্থ নয়। জগতে সব কিছুই ক্ষণভঙ্গুর—শুধু একটা বস্তু ভাঙ্গে না বা নষ্ট হয় না—সে বস্তু,—ভাব বা আদর্শ। আমাদের আদর্শ সমাজের আশা আকাঙ্ক্ষা। আমাদের চিন্তাধারা—অবিনশ্বর। ভাবকে প্রাচীরের দ্বারা কি কেহ ঘিরিয়া রাখিতে পারে?

ষোল আনা দিতে হইলে অপর দিকে আদর্শকে ষোল আনা পাওয়া চাই। অথবা আদর্শকে ষোল আনা পাইতে হইলে নিজের

ষোল আনা দেওয়া চাই। ত্যাগ ও উপলব্ধি—renunciation and realisation একই বস্তুর এপিঠ আর ওপিঠ। এখনই ষোল আনা পাওয়া ও ষোল আনা দেওয়ার জন্য আমার মনপ্রাণ আকুল হইয়া উঠিয়াছে।

যিনি এত দুর্ব্বলতার মধ্য দিয়া আমাকে শক্তির উচ্চ শিখরে লইয়া আসিয়াছেন—তিনি কি দয়া করিবেন না? উপনিষদে বলে, "যমেবৈষবৃণুতে তেন লভ্যঃ"—এখন দেখা যাক্।

Systematic Study অনেক দিন হইল ছাড়িতে বাধ্য হইয়াছি। জাতীয়তার ভিত্তিস্বরূপ কয়েকটি মূল সমস্যার সমাধানের জন্য লেখা-পড়া ও গবেষণা আরম্ভ করিয়াছিলাম। আপাততঃ কাজ বন্ধ আছে। কবে আবার আরম্ভ করিতে পারিব জানি না। বাহিরে গেলে এই কাজ চাপা পড়িবে—তাই এখানে থাকিতে থাকিতেই কাজ শেষ করিবার ইচ্ছা ছিল। আমার কারাবাসের কাজ বোধ হয় এখনও সমাপ্ত হয় নাই—তাই বোধ হয় যাইবারও বিলম্ব আছে।

ভগবান আপনাদের সকলকে কুশলে রাখুন এবং আপনাদের ক্রিয়াকলাপের উপর তাঁহার আশীষ নিরন্তর বর্ষিত হউক—ইহাই আমার একান্ত প্রার্থনা। ইতি—

১১৭

ইনসিন সেণ্ট্রাল জেল
৮।৪।২৭
শুক্রবার

পরম পূজনীয় মেজদাদা,

আপনার ২৪ ও ৩১শে মার্চ্চের পত্র যথাক্রমে ৫ই ও ৭ই এপ্রিল আমার হাতে আসিয়া পৌঁছিয়াছে। আশাকরি আপনি আমার মার্চ্চ মাসের ১৪, ২২, ২৮ ও এপ্রিলের ৪ তারিখে লেখা পত্র কয়খানি পাইয়াছেন। শেষ দুইটি পত্র আমি ইনসিন হইতে লিখিয়াছিলাম।

আমার শেষ পত্রে মাননীয় মিঃ মোবার্লীর প্রস্তাব সম্বন্ধে আমি বিশদভাবে আলোচনা করিয়াছিলাম। এখানে তাহার পুনরুল্লেখ করার বোধহয় প্রয়োজন নাই। সর্ত্তাধীন মুক্তির প্রস্তাব মানিয় লওয়ার অসুবিধা আছে। তাহা ছাড়া কয়েকটি সর্ত্ত অসন্তোষজনক, এবং প্রস্তাবটি যেভাবে রচনা করা হইয়াছে তাহাতে উহা গ্রহণযোগ্য নয়। আমার মনে হয় গভর্ণমেণ্ট এ সম্বন্ধে শেষ কথা বলিয়া দিয়াছেন।

বঙ্গীয় আইন সভার সভাপতির কোনও উত্তর এখনও পাই নাই।

আপনি যখন এ পত্র পাইবেন তখন অল্ডারম্যান, মেয়র ও ডেপুটি মেয়রের নির্ব্বাচন শেষ হইয়া যাইবে। যদি আপনার সময় হয় তাহা হইলে অল্ডারম্যানের পদ গ্রহণের প্রস্তাবে কেন আপনি মত দিবেন না ?

২রা এপ্রিল শনিবার আপনাকে একটি তার করিয়াছিলাম। উহাতে জানাইয়াছিলাম যে, আপনার ২৪শে মার্চ্চ তারিখের পত্র আমি পাই নাই।

এ মাসের ৫ই মঙ্গলবার আই জি প্রিজন্‌স্ গভর্ণমেণ্টের প্রস্তাব আমার নিকট পাঠাইয়া দিয়াছিলেন। বঙ্গীয় আইন সভায় যাহা উত্থাপিত হইয়াছিল ইহা সেই একই প্রস্তাব। ঐদিনই আমি আপনাকে পর পর দুইটি তার পাঠাই। যতদূর স্মরণ আছে উহার বিষয়বস্তু আপনাকে লিখিয়া জানাইতেছি।

(১) "আপনার ২৪শে মার্চ্চ তারিখের পত্র পাই নাই। আজ সকালে গভর্ণমেণ্ট প্রস্তাব পাঠাইয়াছেন। উহা বঙ্গীয় আইন সভায় প্রদত্ত বিবৃতিরই অনুরূপ। প্রস্তাবে কয়েকটি বিষয় অস্পষ্ট ও অসন্তোষজনক বোধ হইতেছে। আপনি আসিলে এ সম্বন্ধে আলোচনা করিতে পারিতাম।"

(২) "২৪শে মার্চ্চের পত্র পাইয়াছি। উহাতে নূতন কোনও সংবাদ নাই। গভর্ণমেণ্ট প্রস্তাবের কিছু কিছু অংশ সংশোধন না করিলে উহা গ্রহণযোগ্য নয়। এই রকমই গভর্ণমেণ্টকে জানাইব স্থির করিয়াছি। এখন আপনার আসার বোধ হয় প্রয়োজন হইবে না। তার পাঠাইয়া উত্তর দিবেন।"

গত মাসের ২৯ তারিখ হইতে মোটরে করিয়া এখানে একটু বেড়াইতেছি।

ইনসিন শহরটা রেঙ্গুনের মতই—একটু উনিশ-বিশ হইতে পারে। যতদূর বোধ হয় গ্রীষ্মকালে এখানে গরম খুব বেশী নয়। বৃষ্টিও হয় প্রচুর। মে মাসের শেষাশেষি হইতে শুরু করিয়া অক্টোবর পর্য্যন্ত চলে। মান্দালয়ের মতও এখানে গরম হইবে বলিয়া মনে হয় না, বরং অনেকটা ঠাণ্ডা। মোটের উপর এখানকার আবহাওয়া মান্দালয় হইতে ভাল হইবে কিনা ঠিক বুঝিতে পারিতেছি না। ভাল হইবে আশা করি না—অন্ততঃ আমার পক্ষে।

রেঙ্গুন ত্যাগ করিবার পূর্ব্বে আই জি প্রিজন্‌স্ আমাকে বলিয়াছিলেন যে, আমাকে পুনরায় মান্দালয়ে পাঠাইবার কোনও প্রশ্নই উঠে না; কারণ আমাকে হয়তো বর্মা ছাড়িয়া চলিয়া যাইতে হইবে।

তিনি আমাকে রেঙ্গুন ও ইনসিনের মধ্যে যে কোনও একটিকে বাছিয়া লইতে বলিয়াছিলেন। রেঙ্গুন জেলের সেই ঘটনার পর আমার পক্ষে ইনসিনে আসা ছাড়া গত্যন্তর ছিল না।

রেঙ্গুনের ঠিকানায় আপনি যে টাকা পাঠাইয়াছিলেন উহা এখানে পাঠাইয়া দিয়াছে।

সোমবার আবার আপনাকে পত্র দিব। ছোটদাদাকে আজ আলাদা খামে এক পত্র দিলাম। ৫ তারিখে আপনাকে যে তার করিয়াছিলাম উহার জবাবের জন্য উদ্বিগ্ন হইয়া আছি।

ছোটদাদা কি আমার ২২শে মার্চ্চের পত্র পাইয়াছেন? জ্বর পূর্ব্বের মতই হইতেছে—সাধারণতঃ ১০০-র নীচে নামে না। আশা করি আপনাদের খবর সব কুশল। ইতি—

আপনার স্নেহের

সুভাষ

( ইংরাজী হইতে অনূদিত )

ডাঃ সুনীলচন্দ্র বসুকে লিখিত

১১৮

ইনসিন সেণ্ট্রাল জেল

৮।৪।২৭

শুক্রবার

পরম পূজনীয় ছোটদাদা,

আপনি অবগত আছেন আমি ২৫শে মার্চ্চ তারিখে রেঙ্গুন জেল হইতে এখানে আসিয়া পৌঁছিয়াছি। ইনসিনে এখন বৃষ্টি নাই এবং অল্প অল্প হাওয়া দিতেছে; তবে মে মাসের শেষ দিক হইতে বর্ষা সুরু হইয়া যাইবে। মান্দালয়ের মত এখানে তত গরম বোধ হয় না। সরকার আমাকে জানাইয়াছেন যে, যদি আমি গভর্ণমেণ্টের

প্রস্তাবে স্বীকৃত না হই তাহা হইলে অদূর ভবিষ্যতে আমাকে আলমোড়া কিংবা ব্যাঙ্গালোর অথবা উটকামণ্ড জেলে স্থানান্তরিত করা হইবে। সুতরাং এখানে বোধ হয় আমাকে বেশীদিন থাকিতে হইবে না।

পূর্ব্বের মত এখানেও প্রত্যহ আমার জ্বর হইতেছে; যেমন— ২৬শে মার্চ্চ ১০০.৬; ২৭শে ৯৯.২; ২৮শে ১০০.৪; ২৯শে ১০০°; ৩০শে ১০০.৪; ৩১শে ১০০.৪।

মেজর ফিণ্ডলে সেদিন ভাল করিয়া আমাকে পরীক্ষা করিলেন এবং কতগুলি খারাপ লক্ষণ নাকি পাইয়াছেন—ডান দিকে কাঁধের ঠিক নীচে কেমন একটা ঘড়্‌ঘড়্‌ শব্দ পাওয়া যাইতেছে। ইহার পূর্ব্বে সিনিয়র এস এ এস-ও আমাকে পরীক্ষা করিয়া ঐ খারাপ লক্ষণগুলির কথা বলিয়াছিলেন।

রেঙ্গুন ছাড়িবার কয়েকদিন পূর্ব্বে আমাকে একটা মিকশ্চার খাইতে দেওয়া হইয়াছিল, বোধ হয় ক্ষুধার উদ্রেক যাহাতে হয় সেই উদ্দেশ্যে। কিন্তু উহাতে কোনও ফল হয় নাই।

ঔষধ খাওয়ার কোনও প্রয়োজন আছে কিনা জানি না। আমি এখন কোনও ঔষধ খাইতেছি না। গত ২৯শে মার্চ্চ হইতে আমি এখানে মোটরে চড়িয়া একটু একটু বেড়াইয়া আসিতেছি।

মান্দালয়ের মত এখানে জায়গা খুব বেশী নাই। তবে আমি মেজর ফিণ্ডলেকে বলিয়াছি যে, যদি আমাকে এখানে অল্প কিছুদিনের জন্য থাকিতে হয় তাহা হইলে ইহা লইয়া আপত্তি করিব না। আমরা এখন যেখানে আছি সেখান হইতে কিছু দূরে অন্য ওয়ার্ডে আমাদের বাথরুম, রান্নাঘর ইত্যাদি। বিচারাধীন বন্দীদের যে ওয়ার্ডে রাখা হয় আমরা তাহার ওপর তলায় স্থান পাইয়াছি। জায়গাটা বেশ প্রশস্ত এবং হাওয়া আছে; তবে দিনের বেলায় একটু গরম বোধ হয়। এখানে কয়েক জন সঙ্গীও জুটিয়াছে, রেঙ্গুন জেলে যাহার অভাব একান্তভাবে বোধ করিতাম।

মিঃ মোবার্লীর প্রস্তাব সম্বন্ধে আমার মত মেজদাদাকে পূর্ব্বেই জানাইয়াছি।

আশা করি আপনি আমার ২২শে মার্চ্চ তারিখের পত্র পাইয়াছেন। যখন আপনার সময় হইবে আমাকে পত্র দিবেন। আশা করি আপনাদের সকলের খবর কুশল। নতুন মামাবাবু কেমন আছেন?

ইতি—

আপনার স্নেহের

সুভাষ

ডাঃ এস সি বোস

এম-বি, এম-আর-সি-পি,

ডি-টি-এম

৩৮।২, এলগিন রোড

কলিকাতা

( ইংরাজী হইতে অনূদিত )

বর্মার ইন্সপেক্টর জেনারেল অব্ প্রিজন্স্‌কে লিখিত

১১৯

তারিখ—ইনসিন ১১ই এপ্রিল ১৯২৭

বর্মার ইন্সপেক্টর জেনারেল অব প্রিজন্স্ সমীপেষু—

**বিষয়— বাঙ্গলা সরকারের প্রস্তাব**

গভর্ণমেণ্ট আমার নিকট যে প্রস্তাব করিয়া পাঠাইয়াছেন, বিশেষতঃ আমার সম্বন্ধে সিদ্ধান্ত গ্রহণের ব্যাপারে বঙ্গীয় আইন-সভার সদস্যদের প্রতি যে আস্থা প্রকাশ করা হইয়াছে এবং আমার অতীত বা ভবিষ্যৎ কার্য্যকাহিনীর স্বীকারোক্তি বিষয়ে সমস্ত সর্ত্ত তুলিয়া লইয়া তাঁহারা আমার মনোভাবের প্রতি যেরূপ সহানুভূতি প্রদর্শন করিয়াছেন সেজন্য আমি কৃতজ্ঞ। তবু আমাকে দুঃখের

সঙ্গে স্বীকার করিতে হইতেছে যে, প্রস্তাবে এমন কতকগুলি সর্ত্ত আছে যাহা আপত্তিকর ; তজ্জন্য উহা আমার পক্ষে গ্রহণযোগ্য নয়।

২। প্রথম হইতেই আমি যে কথা বলিয়া আসিতেছি তাহা হইল গভর্ণমেণ্ট আমাকে বিনা বিচারে অন্যায়ভাবে আটক করিয়া রাখিয়াছেন, এবং ইহার মধ্যে কোনও যুক্তি নাই। ভারতবর্ষের লোক বরাবরই বেঙ্গল অর্ডিনান্স ১৯২৪ ও উহার পরিণতি বেঙ্গল ক্রিমিনাল ল অ্যামেণ্ডমেণ্ট এ্যাক্ট ১৯২৫-কে বেআইনী আইন বলিয়া মনে করিয়াছে, যাহা এ দেশের লোকের মৌলিক অধিকার ও স্বাধীনতাকে খর্ব্ব করার জন্যই প্রবর্ত্তিত হইয়াছে। কোনও সভ্য রাষ্ট্রেই এ ধরনের আইন ২৪ ঘণ্টার বেশী টিঁকিতে পারে না। বঙ্গীয় আইন সভার সদস্যরূপে আমি নির্ব্বাচিত হওয়ার পর অবিচারের মাত্রা আরও বাড়িয়া চলিয়াছে, আমার কারাবাসই তাহার প্রমাণ। পৃথিবীর সর্ব্বত্র আইন সভার সদস্যগণ যে অধিকার ভোগ করিয়া থাকেন—যাহা প্রাচীন এবং তর্কাতীত—উহা হইতে আমাকে বঞ্চিত রাখা হইয়াছে। এভাবে লোককে বিনা বিচারে ও যুক্তিতে অনির্দ্দিষ্ট-কাল আটক করিয়া রাখিয়া গভর্ণমেণ্ট ফৌজদারী আইনের মূল নীতিটাকেই অগ্রাহ্য করিয়াছেন। তাছাড়া বঙ্গীয় আইন সভা বেঙ্গল ক্রিমিনাল ল অ্যামেণ্ডমেণ্ট এ্যাক্ট-কে স্বীকার করিয়া লয় নাই ; তৎসত্ত্বেও উহাকে সুপারিশের দ্বারা কার্য্যকরী করিয়া গভর্ণমেণ্ট প্রমাণ করিয়া দিয়াছেন ভারতবর্ষের আইন-সভাগুলি কত অন্তঃসার-শূন্য। তাঁহারা আইন সভার অধিকারসমূহ (যথা—গ্রেপ্তার, আটক ও উৎপীড়ন হইতে অব্যাহতি) হরণ করায় উহা প্রশাসকমণ্ডলীর অধীন হইয়া পড়িয়াছে ; ফলে শাসনযন্ত্রের এই দুইটি বিভাগের মধ্যে যে স্বাভাবিক সম্পর্ক থাকা উচিত উহা না হইয়া বরং বিপরীত একটা সম্পর্কই গড়িয়া উঠিয়াছে। অতএব যে অন্যায় গভর্ণমেণ্ট করিয়াছেন এবং এখনও করিয়া চলিয়াছেন উহার প্রতিবাদেই আমার মুক্তি দাবী করিতেছি।



জানকীনাথ, বিভাবতী, সুভাষচন্দ্র, শরৎচন্দ্র [ ১৯২৭

৩। আমি আগাগোড়াই বলিয়া আসিতেছি আমাকে বাধ্য হইয়া যে শারীরিক ও মানসিক যন্ত্রণা ভোগ করিতে হইতেছে, আর্থিক অসাচ্ছল্যের দরুন যাহা ভোগ করা ছাড়া কোনও উপায় নাই, সেজন্য গভর্ণমেণ্টেরই উচিত ক্ষতিপূরণ করা। ন্যায়নীতি, সুবিচারের আদর্শ ইত্যাদি সর্ব্ববিধ নৈতিক বোধ বিসর্জ্জন না দিলে কাহারও পক্ষে এ দাবী উপেক্ষা করা সম্ভব নয়। এসব কথা বিচার করিলে গভর্ণমেণ্ট যে প্রস্তাব করিয়াছেন উহার অপর্য্যাপ্ততা স্পষ্টতঃই চোখে পড়ে।

৪। গভর্ণমেণ্ট অথবা আমি এতটা স্বল্পবুদ্ধি নই যে মনে করা যাইতে পারে সুইস স্যানাটোরিয়ামে আমার চিকিৎসা সম্বন্ধে ডাক্তার সুনীলচন্দ্র বসুর মতামতকে কার্য্যকরী করাই এ প্রস্তাবের একমাত্র উদ্দেশ্য। চিকিৎসক হিসাবে তাঁহার অভিমত মূল্যবান সন্দেহ নাই ; কিন্তু আমার পক্ষে উহা গ্রহণ করা তখনই সম্ভব যখন আমাকে স্বাধীনভাবে আপন ইচ্ছানুযায়ী কর্ত্তব্য নির্দ্ধারণ করিতে দেওয়া হইবে।

৫। নির্য্যাতিত রাজনৈতিক কর্ম্মী হিসাবে কর্ত্তব্য এবং দেশের কাজে আমার ভূমিকা, ইহার সহিত সম্মানের প্রশ্নটাও জড়িত আছে— এসব কথা চিন্তা করিয়াই গভর্ণমেণ্ট প্রস্তাবে যে সকল সর্ত্ত উল্লেখ করিয়াছেন উহা গ্রহণ করিতে পারিতেছি না। তাছাড়া প্রায় আড়াই বৎসর যখন আমার জেলেই কাটিয়া গিয়াছে তখন এ সম্বন্ধে আর আলোচনার কোনও প্রশ্নও উঠে না। এখন যদি আমি উহা মানিয়া লই তাহার অর্থ দাঁড়াইবে গভর্ণমেণ্টের আচরণের বৈধতা স্বীকার করিয়া লওয়া, নীতিগতভাবে যাহা আমার পক্ষে অসম্ভব। আমরা শাসনতান্ত্রিক অধিকারের জন্যই সংগ্রাম করিতেছি ; জাতির সম্মান রক্ষার দায়িত্বও আমাদের উপরই ন্যস্ত। সুতরাং উহা আমরা কোনও ক্রমেই অস্বীকার করিতে পারি না। আমার জীবন আমার নিকট যত প্রিয় তদপেক্ষা বেশী প্রিয় সম্মান রক্ষার প্রশ্ন। এবং আমি আমার জীবনের বিনিময়ে ঐ পবিত্র ও অলঙ্ঘ্য অধিকারসমূহ ত্যাগ

করিতে পারি না, যাহা ভবিষ্যৎ ভারতের শাসনতান্ত্রিক কাঠামোর মূল ভিত্তিস্বরূপ হইবে। অবশ্য আমার এ মনোভাবের অবশ্যম্ভাবী ফলস্বরূপ আমাকে যে আরও অনেক লাঞ্ছনার সম্মুখীন হইতে হইবে তাহা আমি জানি। কিন্তু ইহাও আমার অজ্ঞাত নয় যে, পরাধীন দেশের মানুষ হিসাবে এ দুর্ভাগ্য আমি উত্তরাধিকার সূত্রেই লাভ করিয়াছি।

৬। আমি দুঃখিত যে, মন্ত্রিমণ্ডলীর যে সকল সদস্য মনে করেন তাঁহারা এ প্রস্তাব উত্থাপনের দ্বারা আমার প্রতি উদারতা প্রদর্শন করিয়াছেন, আমি তাঁহাদের সঙ্গে একমত নই। কিন্তু মানুষের প্রতি আমার বিশ্বাস আছে বলিয়াই নিঃসন্দেহে বলিতে পারি তাঁহারাও তাঁহাদের একান্ত গোপন মুহূর্তে আমার এ সিদ্ধান্তকে শুধু সমর্থনই করিবেন না হয়তো বা প্রশংসাও করিবেন।

৭। সর্ব্বশেষে পুনরায় আমি গভর্ণমেণ্টের এই মুক্তির প্রস্তাবের জন্য ধন্যবাদ জানাইতেছি; কিন্তু উহা যাহাতে আমার পক্ষে গ্রহণযোগ্য হয় সেজন্য সর্ত্তগুলি প্রত্যাহার করিয়া লইতে অনুরোধ করি। ইতি—

আপনার একান্ত অনুগত

এস, সি, বোস

( ইংরাজী হইতে অনূদিত )

শরৎচন্দ্র বসুকে লিখিত

১২০

ইনসিন জেল

১৩।৪।২৭

বুধবার

পরম পূজনীয় মেজদাদা,

গভর্ণমেণ্টের প্রস্তাবের যে উত্তর আমি ১১ই এপ্রিল সোমবার দিয়াছি উহার কপি এই পত্রের সঙ্গে পাঠাইলাম। সোমবার দিন

বিকালে কলিকাতার Intelligence বিভাগ মারফৎ আপনাকে নিম্নলিখিত তারটি পাঠাইয়াছি।

> "আপনার ৮ তারিখের তার পাইয়াছি। আজ গভর্নমেণ্টকে জানাইয়াছি যে, প্রস্তাব গ্রহণযোগ্য নয়। এ সম্বন্ধে আলোচনার জন্য এখন সাক্ষাতের প্রয়োজন হইবে না বোধহয়।"

আজকের ডাক ধরিতে গেলে সময় আর বেশী নাই। অধিক আর কিছু লিখিলাম না। আশা করি সকলে ভাল আছেন।

ইতি—

আপনার চিরস্নেহাধীন

সুভাষ

গভর্নমেণ্টের প্রস্তাবের উত্তর সঙ্গে দিয়াছি।

শ্রীযুক্ত এস সি বসু

৩৮।১ এলগিন রোড

কলিকাতা

( ইংরাজী হইতে অনূদিত )

জানকীনাথ বসুকে লিখিত

১২১

ইনসিন সেণ্ট্রাল জেল

১৩।৪।২৭

বুধবার

পরম পূজনীয় বাবা

শ্রীচরণেষু—

রেঙ্গুন জেল হইতে ২১।২।২৭ তারিখে আপনাকে শেষ পত্র দিয়াছিলাম। ২৫শে মার্চ্চ রেঙ্গুন হইতে আমি এখানে আসিয়াছি।

রেঙ্গুন হইতে ইনসিন প্রায় দশ মাইল। ইহা একটি ছোট শহর; তবে দ্রুত ইহার উন্নতি ঘটিতেছে। রেঙ্গুন হইতে ইনসিন পর্য্যন্ত একটি সুন্দর রাস্তা আছে, ঘন ঘন ট্রেনও পাওয়া যায়। এখন এখানে বৃষ্টি নাই, মৃদু মৃদু হাওয়া বহিতেছে এবং গরমও খুব বেশী নয়; মান্দালয়ের মত গরম তো নিশ্চয়ই নয়। তবে মে মাস হইতে বৃষ্টি শুরু হইবে এবং অক্টোবর পর্য্যন্ত উহা চলিবে।

আমার রেঙ্গুন জেল ত্যাগ করার কারণ আপনি বোধহয় এবার বুঝিতে পারিয়াছেন।

এ মাসের ৫ তারিখে গভর্নমেণ্টের প্রস্তাব আমার নিকট যথারীতি পাঠানো হইয়াছিল। আমি এ সম্বন্ধে চিন্তা করিবার জন্য কিছু সময় লইয়াছিলাম। ১১ তারিখে উত্তরে আমি জানাই যে, এ প্রস্তাব গ্রহণযোগ্য নয় এবং ইহা যাহাতে আমার পক্ষে গ্রহণযোগ্য হয় তজ্জন্য সর্ত্তগুলি তুলিয়া লইবার জন্য সরকারের নিকট অনুরোধও করিয়াছিলাম।

ঐ প্রস্তাব গ্রহণ না করার কারণ বিশদভাবে বর্ণনা করিয়া আমি ৪ তারিখে মেজদাদাকে এক পত্র দিই।

সরকার আমার নিকট যে প্রস্তাব উপস্থাপিত করিয়াছিলেন উহা ২১শে মার্চ্চ তারিখে বঙ্গীয় আইন সভায় প্রদত্ত বিবৃতিরই অনুরূপ।

সরকার আমাকে জানাইয়াছেন যে, আমি যদি এই প্রস্তাবে স্বীকৃত না হই তাহা হইলে আমাকে আলমোড়া কিংবা উটি অথবা ব্যাঙ্গালোর জেলে বদলি করা হইবে।

আমার শরীরের অবস্থা পূর্ব্বের মতই আছে। এখানে কয়েকজন সঙ্গী পাইয়াছি রেঙ্গুনে যাহার অভাব ছিল।

আমার দৃঢ় বিশ্বাস যে, আপনি আমার সিদ্ধান্তকে অনুমোদন করিবেন এবং দেশবাসীর সমর্থনও আমি লাভ করিব।

আপনার শরীর এখন কেমন আছে? আশা করি কটক ও কলিকাতার খবর সব কুশল। মা এলগিন রোডের বাড়ীতেই আছেন বোধহয়।

আমার প্রণাম গ্রহণ করিবেন। ইতি—

আপনার সেবক

সুভাষ

শ্রীযুক্ত জে এন বোস

কটক

( ইংরাজী হইতে অনূদিত )

পরবর্তী তিনখানি পত্র শরৎচন্দ্র বসুকে লিখিত

১২২

ইনসিন জেল

২৯।৪।২৭

পরম পূজনীয় মেজদাদা,

বড়দাদা আসিয়া চলিয়া গিয়াছেন। তাঁর কাছে আমার অভিমত জানিতে পারিবেন। যদি আগামী সপ্তাহে আপনাকে দীর্ঘ পত্র লিখিবার মত শক্তি সংগ্রহ করিতে পারি তাহা হইলে আমার সিদ্ধান্তের বিষয় বিশদভাবে লিখিয়া জানাইব। বর্ত্তমানে সে সামর্থ্য আমার নাই।

গত কয়েকদিন ধরিয়া রোজই জ্বর হইতেছে—১৮ই······; ২৮শে······। ওজন কমিয়া ১২৮ পাউণ্ড দাঁড়াইয়াছে। এখনও শয্যাশায়ী। মাঝে মাঝে খুব বিরক্তিকর বোধ হয় কিন্তু আমাকে ধৈর্য্য ধরিতেই হইবে।

যদি বর্ত্তমান অবস্থা ও পরিবেশের কোনও পরিবর্ত্তন না হয় তাহা হইলে রোগ সারাইবার চেষ্টায় কোনও সুফল ফলিবে কিনা সন্দেহ।

বস্তুতঃ আমার অবস্থা দিন দিনই খারাপ হইয়া পড়িতেছে। প্রতিকারের জন্য যোগাভ্যাস শুরু করিব কিনা চিন্তা করিতেছি। অবশ্য ইহার বিপদও আছে অনেক; আর সেই জন্যই ইতস্ততঃ করিতেছি। কিন্তু এ ছাড়া অন্য কোনও উপায়ও নাই। একমাত্র যোগের দ্বারাই আমার জীবন রক্ষা হইতে পারে। একথা গোপন করিয়া লাভ নাই যে, যক্ষ্মা মারাত্মক দুরারোগ্য ব্যাধি। এবং এ রোগ একবার যাহাকে ধরিয়াছে তাহাকে বাঁচার চেষ্টা অবশ্যই করিতে হইবে।

আশা করি সকলে ভাল আছেন। ইতি—

আপনার স্নেহের

সুভাষ

পুনঃ—কোনও কারণেই আমার জন্য চিন্তিত হইবেন না—কারণ যে কোনও খারাপ অবস্থার জন্য সর্ব্বদা প্রস্তুত হইয়া আছি।

এস, সি, বি

শ্রীযুক্ত এস সি বসু
৩৮।১, এলগিন রোড
কলিকাতা

(ইংরাজী হইতে অনূদিত)

১২৩

ইনসিন জেল

৬ই মে, ১৯২৭

পরম পূজনীয় মেজদাদা,

দীর্ঘ পত্র লিখিবার সামর্থ্য আমার নাই; আবশ্যক শক্তি সংগ্রহ করিতে না পারা পর্য্যন্ত আমাকে অপেক্ষা করিতে হইবে। গবর্ণমেণ্টের প্রস্তাব সম্বন্ধে বড়দাদার সহিত আমার অনেক আলাপ

হইয়াছে। আমার এই আলাপের সুযোগ দেওয়ায় আমি আন্তরিক আনন্দিত হইয়াছি। মান্যবর স্বরাষ্ট্র-সচিব মহোদয় যে সৌজন্য দেখাইয়াছেন তজ্জন্য আমি তাঁহাকে ধন্যবাদ জানাইতেছি। আমার সহিত এ পর্য্যন্ত যেরূপ ব্যবহার করা হইতেছিল এই ব্যবহার তাহা হইতে পৃথক।

গভর্ণমেণ্টের উত্তর বড়দাদা ২৭শে এপ্রিল তারিখে আমাকে জানাইয়াছিলেন। এই উত্তরে বিষয়টি উভয়ের পক্ষেই স্পষ্টতর হইয়াছে। ১১ই এপ্রিল তারিখে গভর্ণমেণ্টের সর্ত্তের আমি যে উত্তর দিয়াছিলাম, বর্ত্তমান অবস্থা পর্য্যালোচনা করিয়া আমি পুনরায় সেই উত্তরই ঠিক বলিয়া মনে করিতেছি।

আমার সিদ্ধান্ত—সহজ বিচারের ফল। ভাল করিয়া চিন্তা করিয়া দেখিলে ঐ সিদ্ধান্ত আরো দৃঢ়তর হয়। জীবনকে সহজ ভাবে বিচার করিয়া আমি এই সিদ্ধান্তে উপনীত হইয়াছি। ভালভাবে বিচার করিবার পর এই সিদ্ধান্ত আরো দৃঢ় হইয়াছে। কারাগারে আমার যতই দিন যাইতেছে ততই আমার মনে এই ধারণা দৃঢ়মূল হইতেছে যে, জীবন-সংগ্রামের মূলে রহিয়াছে মতবাদের সংঘর্ষ—সত্য এবং মিথ্যা ধারণার সংঘর্ষ। কেহ কেহ ইহাকে সত্যের বিভিন্ন স্তর বলিয়া থাকেন। মানুষের ধারণাই মানুষকে চালিত করিয়া থাকে। এই সমস্ত ধারণা নিষ্ক্রিয় নহে, ক্রিয়াশীল ও সংঘর্ষাত্মক।

হেগেলের Absolute Idea, হপম্যান ও সোপেনহারের Blind Will এবং হেনরী বার্গসর Lean Vital-এর মতই এই সমস্ত ধারণা ক্রিয়াশীল। এই সমস্ত ধারণা নিজেদের পথ নিজেরা সৃষ্টি করিয়া লইবে। আমরা তো মাটির পুতুল মাত্র, ভগবানের তেজরাশির কয়েকটি স্ফুলিঙ্গ মাত্র আমাদের মধ্যে নিবদ্ধ। আমাদিগকে এই ধারণার নিকট আত্মোৎসর্গ করিতে হইবে।

ঐহিক এবং জড় দেহের সুখ-দুঃখকে অগ্রাহ্য করিয়া যে এইভাবে আত্মনিবেদন করিতে পারে জীবনে তাহার সফলতা অবশ্যম্ভাবী।

আমার আদর্শ যে একদিন জয়ী হইবে সে সম্বন্ধে আমার দৃঢ় বিশ্বাস আছে। সুতরাং আমার স্বাস্থ্য এবং ভবিষ্যৎ সম্বন্ধে আমি কোন চিন্তাই করি না।

গভর্ণমেণ্টের সর্ত্তের উত্তরে আমি যাহা লিখিয়াছি তাহাতে আমি আমার মত স্পষ্ট করিয়া ব্যক্ত করিয়াছি। আমি উৎকৃষ্টতর সর্ত্ত পাইবার জন্য পাটোয়ারী চাল দিতেছি বলিয়া কোন কোন সমালোচক মত প্রকাশ করিয়াছেন। তাঁহাদের নির্দ্দয়তায় আমি দুঃখিত। আমি দোকানদার নহি, দর কষাকষি আমি করি না। কূট চালের পিচ্ছিল পথ আমি ঘৃণা করি, আমি একটা আদর্শ ধরিয়া দণ্ডায়মান। ব্যস্, এইখানেই শেষ। আমি জীবনকে এতটা প্রিয় মনে করি না যে, তাহা রক্ষার জন্য আমি চালাকির আশ্রয় লইব। মূল্য সম্বন্ধে আমার ধারণা বাজারের ধারণা অপেক্ষা স্বতন্ত্র। শারীরিক বা বৈষয়িক সুখের নিরিখে জীবনের সাফল্য বা ব্যর্থতা নির্ণয় করা যায় বলিয়া আমি মনে করি না। আমাদের সংগ্রাম দৈহিক শক্তির নহে। বৈষয়িক লাভও আমাদের সংগ্রামের উদ্দেশ্য নহে। সেণ্ট পল বলিয়াছেন—"আমরা রক্তমাংসের বিরুদ্ধে সংগ্রাম করি। আমাদের সংগ্রাম উচ্চ পদাধিষ্ঠিত অন্যায়ের বিরুদ্ধে।" স্বাধীনতা এবং সত্যই আমাদের আদর্শ, রাত্রির পর যেমন দিন আসে, আমাদের চেষ্টাও ঠিক তেমনি সত্য—সত্য সফল হইবেই। আমাদের শরীর নষ্ট হইয়া যাইতে পারে, কিন্তু অটল বিশ্বাস এবং দুর্জ্জয় সঙ্কল্পের বলে আমাদের জয় অবশ্যম্ভাবী। আমাদের চেষ্টার সফল পরিণতি দেখিবার মত সৌভাগ্য কাহার হইবে একমাত্র ভগবানই তাহার বিধানকর্ত্তা। আমার সম্বন্ধে আমি বলিতে পারি যে, আমি আমার কাজ করিয়া যাইব, তারপর যাহা হয় হইবে।

আর একটা কথা বলিয়াই আমি আমার বক্তব্য শেষ করিব। আমি সুইট্জারল্যাণ্ডে যাইব কিনা বর্ত্তমানে তাহা আমি স্থির করিতে পারি নাই। বর্ত্তমানে শরীরের অবস্থার দিক হইতেই সুইট্জারল্যাণ্ড

যাইবার ক্লেশ সহ্য করিতে আমি অক্ষম। বর্ত্তমানে প্রথমতঃ ভারতের কোন স্বাস্থ্য-নিবাসে অবস্থান করিয়া আমাকে স্বাস্থ্যলাভ করিতে হইবে। কতদিনে আমি সুইট্‌জারল্যাণ্ড যাইবার উপযুক্ত স্বাস্থ্য লাভ করিব তাহার কোন স্থিরতা নাই। যাহা হউক, চিকিৎসকদের অভিমত এই যে, আমি অন্ততঃ আরও অনেকটা সুস্থ হইবার পূর্ব্বে সুইট্‌জারল্যাণ্ড যাওয়ার কথা উঠিতেই পারে না। আবার আমি যদি ভারতের কোন স্বাস্থ্য-নিবাসে অবস্থান করিয়াই আশানুরূপ স্বাস্থ্যলাভ করিতে পারি তাহা হইলে এবং স্বেচ্ছানির্ব্বাসন বরণ করিয়া না লইলে সুইট্‌জারল্যাণ্ড যাইবার আবশ্যকতাই বা কি ?

অতঃপর সুইট্‌জারল্যাণ্ড যাইবার সিদ্ধান্ত গ্রহণের পূর্ব্বে আমাকে আমার আর্থিক সমস্যা ও আর্থিক সংস্থান সম্বন্ধেও বিবেচনা করিতে হইবে। পরিবারবর্গের সহিত, বিশেষভাবে পিতামাতার সহিত আলোচনা করিতে হইবে। কয়েক মাসের মধ্যেই বাঙ্গলার রাজনৈতিক অবস্থার পরিবর্ত্তন হইতে পারে এবং বাঙ্গলা সরকারের ধারণাও পরিবর্ত্তিত হইতে পারে। কোনও সিদ্ধান্ত গ্রহণ করিবার পূর্ব্বে এ সমস্ত বিষয় ভাল করিয়া বিবেচনা করিয়া দেখিতে হইবে। যাহা হউক, এ বিষয়ে কোনরূপ বাধ্যবাধকতার মধ্যে না যাইয়া আমি স্বাধীনভাবে সিদ্ধান্ত গ্রহণ করিতে চাই, যদি সরকার আমার সুইট্‌জারল্যাণ্ডে বাস বাধ্যতামূলক বলিয়া মনে করেন তাহা হইলে আপনারা কোনরূপ ইতস্ততঃ না করিয়াই কথাবার্ত্তা চালান বন্ধ করুন। ঈশ্বর মহান্—অন্ততঃ তাঁহার সৃষ্ট পদার্থ অপেক্ষা মহান্—আমরা তাহাতে যখন বিশ্বাস স্থাপন করিয়াছি তখন আমাদের দুঃখ করিবার কারণ থাকিতে পারে না।

আমার প্রতি অনুরক্ত ও সহানুভূতিসম্পন্ন অনেকের মনঃপীড়ার কারণ হওয়ায় আমি বড়ই দুঃখিত, কিন্তু এই মনে করিয়া আমি সান্ত্বনা লাভ করিতেছি যে, যাঁহারা একই মাতৃভূমির প্রতি আস্থা-

সম্পন্ন তাঁহারা পরস্পরের সুখের ও দুঃখের অংশ সমানভাবে গ্রহণের অধিকারী। আশা করি আপনারা ভাল আছেন।. ইতি—

( ইংরাজী হইতে অনূদিত )

১২৪

ইনসিন জেল
৯।৫।২৭

পরম পূজনীয় মেজদাদা,

৬ই মে তারিখে আপনাকে শেষ পত্র লিখি। ঐ দিন ছোট-দাদাকেও এক পত্র দিয়াছিলাম।

বর্ত্তমানে যেরূপ ব্যবস্থা স্থিরীকৃত হইয়াছে তাহাতে কাল অথবা বৃহস্পতিবার আলমোড়ার পথে কলিকাতা রওনা হওয়ার কথা। আমার বদলীর হুকুম আসিয়াছে; এবং আবহাওয়া প্রতিকূল না হইলে আগামী কালই যাত্রা করিব।

আপনি আমাকে এখন যোগাভ্যাস শুরু করিতে বারণ করিয়া যে তার করিয়াছিলেন, উহা ৬ তারিখে মেজর ফিগুলে আমার নিকট পাঠাইয়া দিয়াছেন। পরদিন অর্থাৎ ৭ই মে আমি নিম্নলিখিত তারটি আপনাকে Intelligence বিভাগ মারফৎ পাঠাই—

"আপনার ৬ তারিখের টেলিগ্রাম পাইয়াছি। শ্রীযুক্তা দাশের পত্রের আশায় আছি। আলমোড়ায় বদলী করিয়াছে। মঙ্গলবার রওনা হইতেছি।"

কাল অদ্ভুত এক অভিজ্ঞতা হইল। বুকে যন্ত্রণা হইতেছিল খুব—দু' ধারেই। ঘণ্টাখানেকের মত ছিল। দম বন্ধ হইয়া আসিবার জোগাড়। যতক্ষণ যন্ত্রণাটা ছিল ভীষণ অস্বস্তি বোধ করিতেছিলাম। পূর্ব্বে এ রকম তীব্র যন্ত্রণা আর কখনও অনুভব করি নাই।

আপনি এ পত্র পাইবার পূর্ব্বেই হয়তো আপনার সঙ্গে আমার সাক্ষাৎ হইতে পারে।

অন্য কোনও সংবাদ না আসিলে ধরিয়া লইতে পারি যে আলমোড়া যাওয়াই স্থির আছে।

আশা করি সকলে ভাল আছেন। ইতি—

আপনার স্নেহের

সুভাষ

শ্রীযুক্ত এস. সি. বসু

৩৮/১, এলগিন রোড

কলিকাতা

( ইংরাজী হইতে অনূদিত )

শ্রীযুক্তা বাসন্তী দেবীকে লিখিত

১২৫

Kelsall Lodge

Shillong

১৪।৬।২৭

শ্রীচরণেষু মা,

পরশুদিন এখানে পৌঁছেছি—পথে বিশেষ অসুবিধা বা কষ্ট হয় নি। এখানে এসে প্রায় একই রকম আছি—তবে গরমের উৎপাত নেই বলে সে রকম ক্লান্তি বোধ হয় না। বৃষ্টি থেকে থেকে হচ্ছে—বৃষ্টির সময়টা Depressing বোধ হয়। বৃষ্টি না হলে খুবই সুন্দর বোধ হ'ত। এখানকার দৃশ্য বেশ সুন্দর—তবে দার্জ্জিলিঙের Snowy range-এর সৌন্দর্য্য এখানে নেই। ঠাণ্ডার দরুন যে উপকার হবার কথা—তা হবে কিন্তু হজমের উপকার হবে কিনা তা বুঝতে পারছি না।

ভাস্করবাবু ষ্টেশনে এসেছিলেন এবং ব্যারাকপুর পর্য্যন্ত এক ট্রেনে এলেন। জষ্টিস্ দাশ কেমন আছেন? তাঁর স্বাস্থ্য সম্বন্ধে বিস্তৃত সংবাদ চাই। ওখানকার সকলের স্বাস্থ্য-সংবাদ দিবেন এবং আপনারও। এখানকার সব কুশল। এখন আসি। ইতি—

আপনাদের সেবক

শ্রীসুভাষ

সত্যেন্দ্রচন্দ্র মিত্রকে লিখিত

১২৬

কেলসল লজ

শিলং

২৫শে জুন, ১৯২৭

সেন্সর কর্ত্তৃক পরীক্ষিত

স্বাক্ষর অস্পষ্ট

ডি. আই. জি., আই. বি.,

সি. আই. ডি, বেঙ্গল।

২৮।৬।১৯২৭

প্রিয়বরেষু সত্যেনবাবু,

১২ই তারিখে আমি এখানে পৌঁছিয়াছি। শিলং জায়গাটি বেশ স্বাস্থ্যকর এবং এখানে জলবায়ুও এখন বেশ শীতল—একমাত্র বর্ষা ছাড়া বেশ আরামদায়ক। তবে আমি এখনও পর্য্যন্ত আমার পরিপাক শক্তির কোন প্রকার উন্নতি দেখিতে পাইতেছি না। জ্বর সমানে আছে, তবে দৈনিক তাপবৃদ্ধি এখন অনেক কমিয়া গিয়াছে, বক্ষে বেদনা, কষ্টকর কাশি প্রমুখ লক্ষণগুলি এখন কমিয়াই গিয়াছে, মোটের উপর একমাস পূর্ব্বে আমার স্বাস্থ্যের যে অবস্থা ছিল সে তুলনায়

এখন যথেষ্ট পরিমাণে ভালই আছি। তবে এই আবহাওয়া ঠিক আমার বর্ত্তমান স্বাস্থ্যের পক্ষে দুর্ভাগ্যবশতঃ অনুকূল নয়, তারপর অজীর্ণজনিত অস্বাচ্ছন্দ্য তো আছেই—এই সকল প্রতিবন্ধকতাগুলি না থাকিলে, আমার বিশ্বাস আমার স্বাস্থ্যের আরও বহুল পরিমাণ উন্নতি ঘটিত। যাহাই হউক সর্ব্বোত্তমের জন্যই আশা রাখা যাক্।

আমি যখন ইনসিনে ছিলাম সেই সময় পণ্ডিচেরী হইতে অনিলবাবু আমাকে পত্র লিখিয়া গত ২১শে মার্চ্চের সরকারী প্রস্তাবটি গ্রহণ করিতে বলেন। ঐ পত্রে তিনি আমাকে আপনার অভিমতটিও (তাঁহারই মতের অনুরূপ) জ্ঞাপন করেন। ম্যাণ্ডেলে হইতে প্রত্যাবর্ত্তনের পর লেঃ কঃ তারাপোরেও আমার সহিত ইনসিনে সাক্ষাৎ করেন এবং আপনার মতামত সম্বন্ধে আমাকে অবহিত করেন। আমি আশা করি যে আমরা সকলেই এ বিষয়ে একমত যে "যাহার শেষ ভাল তাহার সব ভাল।"

ইনসিন হইতে ৩৮/১ এল্‌গিন রোড পর্যন্ত আমার যাত্রার খুঁটি-নাটি বিবরণসহ একটি বর্ণনা লিপিবদ্ধ করার প্রবল বাসনা মনের মধ্যে ছিল, কারণ সেই বিবরণ আপনাদের পক্ষে আনন্দদায়ক হইত বলিয়াই আমার ধারণা। কিন্তু আমি দেখিলাম যে সংবাদপত্রগুলি এ সম্বন্ধে প্রায় সব কিছুই প্রকাশ করিয়াছে। সে সম্বন্ধে কেবল একটি বিষয়ের উল্লেখ প্রয়োজনীয় বলিয়া মনে করি। দণ্ডিত ওয়ার্ডার গফুর আমার পরিচারক হিসাবে এই যাত্রায় আমার সহচর ছিল। সে খাদি পোষাক পরিহিত ছিল। আউটরাম ঘাটে অবতরণের পর ইংলিশম্যানের সংবাদদাতা তাহাকে সরকারী কয়েদী বলিয়া অনুমান করিয়া লইলেন। সংসদীয় সুযোগ-সুবিধা সম্পর্কে আপনার ভ্রাতাকে আপনি যে পত্র লিখিয়াছিলেন এবং আপনার প্রতি মিঃ প্যাটেলের উত্তর পত্রিকা-সমূহে প্রকাশিত হইয়াছে। বঙ্গীয় পরিষদের সভাপতির উদ্দেশ্যে লিখিত আমার পত্রটিও কয়েকদিন পূর্ব্বে পত্রিকায় প্রকাশিত

হইয়াছে। কলিকাতা ত্যাগের কয়েকদিন পূর্ব্বে উহা আমি প্রেরণ করিয়াছিলাম।

আপনারা সকলে কারাগারে আবদ্ধ হইয়া থাকিবেন—আর আমি একা মুক্তির আলোকধারায় স্নাত হইব—ইহা ভাবাও আমার পক্ষে বেদনাদায়ক। ভাবিলে মন ভারাক্রান্ত হইয়া উঠে। বর্ত্তমান পরিস্থিতি অনুযায়ী এই অবস্থাকে সহজভাবে গ্রহণ করা আমার পক্ষে সহজসাধ্য নয়।

কারাভ্যন্তরবাসী আমার কোন বন্ধুকে মুক্তি সম্বন্ধে আমি অন্ততঃ কোন আশা বা আশ্বাস দিতে চাই না, তাহার কারণ আমার প্রত্যক্ষ অভিজ্ঞতার আলোকে আমি এই সিদ্ধান্তে উপনীত হইয়াছি যে, যতক্ষণ পরিপূর্ণরূপে কারাগার হইতে মুক্ত না হওয়া যায়—ততক্ষণ সে সম্বন্ধে কোন সুস্পষ্ট আশা পোষণ করা চলে না। এই ধারণায় আমি সাধারণভাবে এইটুকুমাত্র বলিতে পারি যে ভবিষ্যৎ আশাপ্রদ।

আপনাদের কারাগারে থাকাকালীন আমি যদি জেলের বাইরে থাকি, সে হেন সময়ে যদি আপনাদের যে কোন একজনেরও আমার কোনরূপ সেবার প্রয়োজন হয় তাহা হইলে সে বিষয়ে আমাকে জানাইতে বিন্দুমাত্র দ্বিধা করিবেন না। আমার ক্ষমতার আয়ত্তে যে কোন কাজ আপনাদের জন্য সর্ব্বদা করিব জানিবেন।

যদি কোন পুস্তক আমি ফেলিয়া আসিয়া থাকি এবং আপনারও যদি তাহার কাজ মিটিয়া গিয়া থাকে তাহা হইলে অনুগ্রহপূর্ব্বক আপনার সুবিধা অনুযায়ী বইটি এখানে পাঠাইয়া দিলে সুখী হইব; এখানে আমার পিতৃদেব ও মাতৃদেবী আছেন এবং আমাদের পরিবারের আরও কয়েকজন আছেন তাঁহাদের সকলেরই কুশল জানিবেন।

কৃপাপূর্ব্বক এই পত্রখানি আমাদের সুহৃদবর্গের প্রত্যেককেই দেখাইবেন। কারণ আজ আমি আর কাহাকেও লিখিতেছি না, পত্রিকায় দেখিলাম সুরেনবাবু পুনর্ব্বার তাঁহার পুরাতন সহচর আমাশয়

এবং অজীর্ণের কবলিত হইয়াছেন। এ সংবাদে অত্যন্ত উদ্বিগ্ন আছি জানিবেন। তিনি এখন আছেন কিরূপ ?

সকলের উদ্দেশ্যে প্রীতির অর্ঘ্য নিবেদন করি।

আপনার গুণমুগ্ধ

সুভাষচন্দ্র বসু

সত্যেন্দ্রচন্দ্র মিত্র মহাশয়, এম-এল-এ,
অবধারক : ডি আই জি, আই বি,
সি আই ডি, বেঙ্গল
১৩ ইলিসিয়াম রো, কলিকাতা।

( ইংরাজী হইতে অনূদিত )

শ্রীযুক্তা বাসন্তী দেবীকে লিখিত

১২৭

Kelsall Lodge
Shillong
১৭।৭।২৭

পরম পূজনীয়া মা,

আপনার ১০ই জুলাই-র পত্র ১৩ই তারিখে আমি পেয়েছি। আমার কথা মত আপনাকে পত্র দিই নাই—আমারই দোষ—সুতরাং আমি ক্ষমার পাত্র। মানুষ কোনও সম্বন্ধ স্বীকার করে নিলে তার সঙ্গে সঙ্গে কতকগুলি কর্ত্তব্য তার ঘাড়ে এসে পড়ে—এবং সেগুলি সম্পাদন না করলে তার পক্ষে অন্যায় হয়। অতএব আমার যে ত্রুটি হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নাই।

আপনি যে প্রায়ই বলে থাকেন এবং লিখেও থাকেন—"এ সংসারে আমার সাহচর্য্য আর কাহাকেও আনন্দ দান করিতে পারিবে না"—এ কথা মোটেই সত্য নয়। আপনি কি জানেন

না—বাঙ্গলার তরুণ যুবকেরা (আর সকলের কথা না হয় তর্কের খাতিরে বাদ দিলাম) আজও আপনাকে কি চোখে দেখে? আপনি যদি তাদের একেবারে "পর" বলে ভাবেন—তবে কি তাহাদের প্রতি অবিচার করা হয় না? তারা কি তাদের হৃদয়ের শ্রেষ্ঠ অর্ঘ্য আপনার চরণে ঢেলে দেয়নি? তারা কত আশা করেছিল যে দেশবন্ধু যখন ইহলোক ত্যাগ করে গেলেন তখন আপনি এগিয়ে এসে তাদের নেতৃত্বভার গ্রহণ করবেন। সে আশা যখন পূর্ণ হ'ল না তখন তাহাদের হৃদয়ের অপরিসীম ব্যথা ও হতাশা রাখবার কি আর স্থান ছিল? দেশবন্ধু জীবদ্দশায় বলতেন যে আপনি তাঁহার জীবদ্দশায় জনহিতকর কাজে প্রকাশ্যভাবে সংশ্লিষ্ট না হলেও তাঁহার অনুপস্থিতিতে আপনি তাঁর পরিত্যক্ত স্থান পূরণ করবেন।

আপনি হয়তো বলবেন যে হিন্দু মহিলার কাজ পরিবারের মধ্যে, পর্দ্দার আড়ালে—public platform-এ নয়। আমি মা'র কর্ত্তব্য সম্বন্ধে উপদেশ দিবার ধৃষ্টতা রাখি না; কিন্তু আমার মনে হয় যে আজ আমাদের দেশের ও সমাজের সহজ অবস্থা নয়। আজ যে আমাদের ঘরে আগুন লেগেছে—মা। ঘরে আগুন লাগে যখন—তখন যিনি পর্দ্দানশীন তাঁকেও সাহস করে রাস্তায় এসে দাঁড়াতে হয়। সন্তানকে বাঁচাবার জন্য—আগুনের হাত থেকে মূল্যবান সম্পত্তি রক্ষা করার জন্য—তাঁকেও পুরুষ-বিক্রমে পরিশ্রম করতে হয়। তাতে কি তাঁর মর্য্যাদার বা grace-এর হানি হয়?

বাঙ্গলার সাধনা প্রধানতঃ মাতৃমূর্ত্তির ভিতর দিয়ে প্রকট হয়েছে। কি ভগবান কি স্বদেশ—আমাদের আরাধ্য যা' কিছু—আমরা তাহা মাতৃমূর্ত্তিরূপে কল্পনা করেছি। কিন্তু হায়! বাঙ্গলার পুরুষেরা আজ এত নির্ব্বীর্য্য ও কাপুরুষ হয়ে পড়েছে যে বাঙ্গলা দেশের জেলায় জেলায় স্ত্রীলোকদের উপর যে অত্যাচার চলেছে তা প্রতিরোধ করতে অক্ষম। সে দিন (কয়েক মাস হ'ল) "সঞ্জীবনীতে" লিখেছিল—"আপনার মান রাখিতে জননী, আপনি কৃপাণ ধর গো।" কথাগুলি

আমার প্রাণে বড় লাগল। আজ বাস্তবিক দেশের অবস্থা দাঁড়িয়েছে তাই ; শুধু তাহা নয়—বোধ হয় সন্তানের মান রাখতেও জননীকে অগ্রসর হতে হবে—দেশ এমনই হতশ্রী ও হীনবীর্য্য হয়ে পড়েছে।

আমার সময়ে সময়ে মনে হয় যে আপনি যদি বাহিরের পাঁচ-রকম জনহিতকর কাজে মন দিতে পারতেন—তা' হ'লে বোধ হয় ভিতরের জ্বালাটা কিয়ৎপরিমাণেও কমত। পারিবারিক জীবনের সুখ-দুঃখের দ্বারা কি আমাদের জীবনটা সম্পূর্ণভাবে নিয়ন্ত্রিত হওয়া উচিত? আপনি ছিলেন রাজরাজেশ্বরী—আজ আপনি পার্থিব দৃষ্টিতে রিক্তহস্তা। এ কথা যে ভাবে—তারই হৃদয়ে তীব্র জ্বালা না হয়ে পারে না। কিন্তু আমাদের সান্ত্বনা এই যে ভারতের নরনারী অনাদিকাল হ'তে রাজার ঐশ্বর্য্য অপেক্ষা সন্ন্যাসের গৌরবকে অধিকতর শ্লাঘ্য, শ্রেয় ও পূজ্য বলে মনে করে আসছে। সন্ন্যাসের গৌরবময় প্রভাবে আপনার দেশবাসীর হৃদয়ে আপনার স্থান যে কত উঁচুতে উঠেছে তা বোধ হয় আপনি জানেনও না। জানি না এ সব কথা বলা আমার পক্ষে চাপল্য হ'ল কি না কিন্তু আমার justification শুধু এই যে, যে তীব্র জ্বালা আপনাকে নিরন্তর দগ্ধ করছে তাহা অতি সামান্যভাবেও আমাকে সময়ে সময়ে পীড়া দেয়—এবং একথা বললে বোধ হয় অত্যুক্তি হবে না যে বাঙ্গলার অসংখ্য যুবককেও পীড়া দেয়।

পূর্ব্ব পত্রে আপনি লিখেছিলেন—"অভিশপ্ত জীবনের সব কাজই শেষ হইয়া গিয়াছে, এখন শুধু শেষ প্রতীক্ষায় নীরবে বসিয়া থাকা ছাড়া আর কিছু খুঁজিয়া পাই না। জানি না কত যুগ-যুগান্তরে আমার অভীষ্ট মিলিবে।"

আমার আশঙ্কা হয় যে অত্যধিক brooding-এর ফলে আপনি সময়ে সময়ে ভুলে যান যে দেশের বুকে—এবং আমাদের বুকে আপনার আসন কোথায়। তা যদি বিস্মৃত না হতেন তবে নিজের

জীবনকে ভীষণ পারিবারিক দুর্ঘটনা সত্ত্বেও "অভিশপ্ত" বলতে পারতেন না। ভগবানের নিকট যিনি প্রিয় তাঁর উপরেই বারে বারে দুঃখ ও বিপদ বর্ষিত হয়—এ কথা কি একেবারে মিথ্যা? আর, মানুষের হৃদয় যত বড় হয় তার দুঃখও তত বেশী জোটে—একথাও কি একেবারে মিথ্যা? আমাদের আশা ও আকাঙ্ক্ষা আপনি পূরণ করুন—আপনার আসন চিরকাল দেশের বুকে অটুট থাকবে। যে ভক্তি, শ্রদ্ধা, ভালবাসা আপনার চরণে দেশের লোক ঢেলে দিয়েছে, দিচ্ছে এবং দিবে—তার দশমাংশও কি কোনও তথাকথিত ভাগ্যবান লোক পেতে পারেন? কত আশা-আকাঙ্ক্ষা বুকে করে নিয়ে দেশবন্ধু আমাদের ফেলে চলে গেলেন। তাঁর সেই সব স্বপ্নই তাঁর সর্ব্বশ্রেষ্ঠ Legacy। যে Legacy আমাদের সঙ্গে সঙ্গে আপনিও পেয়েছেন। সুতরাং আপনি কি বাস্তবিকই অন্তরের সহিত বলিতে পারেন—আপনার কাজ শেষ হয়েছে এবং যাবার সময় হয়েছে? বললে ধৃষ্টতা হয় কিন্তু তবুও বলতে ইচ্ছা হচ্ছে যে আপনার যিনি ইষ্ট তিনি কখনও এ বিষয়ে আপনার কথা সমর্থন করবেন না—বরং আমার কথাই সমর্থন করবেন।

আপনি লিখেছেন—"জড় প্রকৃতির সাথে এখানেই আমার অন্তর-প্রকৃতির যথার্থ মিলন। এই ঘন ঘোর অন্ধকার আমার বেশ লাগে।" আপনার হয়তো সব সময়েই অন্ধকার আজকাল ভাল লাগতে পারে—কিন্তু সকলেরই অন্ততঃ মধ্যে মধ্যে অন্ধকার ভাল লাগে। অন্ধকারকে ভালবাসলে তার বুকে যে আলো লুকান আছে—তাকে কি ভালবাসতে নাই? সে বেচারীর অপরাধ কি? সে তো সকলকে সুখী করতে চায়, আলো ও আনন্দ দিতে চায়।

আপনি হয় তো কোনও বন্ধনের মধ্যে আসতে চান না—সে বন্ধন কাজেরই হউক বা মানুষেরই হউক। কিন্তু আমাদের তো কোন উপায় নাই। যে দিন "মা" বলেছি সে দিনই সম্বন্ধ স্বীকার করে নিয়েছি। এ সম্বন্ধ তো অন্ততঃ ইহজীবনে ছিন্ন হবার নয়। সংসারের প্রাচীর

আছে—বাধা আছে—লোকাচার আছে—কিন্তু এ সব সত্ত্বেও অন্তরের সম্বন্ধ তো মিথ্যা হতে পারে না।

মানুষ জীবনে এমন একটি স্থান চায় যেখানে তর্ক থাকবে না—বিচার থাকবে না—বুদ্ধি-বিবেচনা থাকবে না—থাকবে শুধু Blind Worship। তাই বুঝি "মা"-র সৃষ্টি। ভগবান করুন যেন আমি চিরকাল এই ভাব নিয়ে মাতৃপূজা করে যেতে পারি।

আমার শরীর পূর্ব্বাপেক্ষা ভাল। কতকটা জোর পেয়েছি—ঘুম ভাল হচ্ছে—( বোধ হয় একটু বেশীই হচ্ছে ) এবং হজমের গোলমাল মোটের উপর কমেছে। ওজন বোধ করি বেড়েছে, তবে ওজন নেওয়া হচ্ছে না বলে সঠিক বলতে পারছি না। হজমের আরও একটু উন্নতি হলে তাড়াতাড়ি শরীর সারবে। বৃষ্টি বেশ হচ্ছে—সব সময়ে বৃষ্টি ভাল লাগে না। সংসারে অবিরাম ক্রন্দনটা সত্য, কিন্তু হাসিটাও বোধ হয় সত্য। তাই জ্যোৎস্নার আলোক পেলে যে সুখী হই না তা নয়।

অনেকটা চপলতা প্রকাশ করেছি—ক্ষমা পাব তা জানি—এই ভরসায়। ওখানকার কুশল সংবাদ চাই। আমার ভক্তিপূর্ণ প্রণাম গ্রহণ করবেন। ইতি—

আপনাদের সেবক

সুভাষ

পুনঃ—"সেবা সদনে"র List of Donors আমার সঙ্গে চলে এসেছে। আমি ২।১ দিনের মধ্যে Register করে পাঠিয়ে দিব।

সুভাষ

পরবর্ত্তী দুইখানি পত্র শ্রীসন্তোষকুমার বসুকে লিখিত

১২৮

কেলসল লজ

শিলং

১৮।৭।২৭

প্রিয়বরেষু সন্তোষবাবু,

অনুগ্রহ করিয়া সঙ্গেকার পত্র ও ঐ সম্বন্ধীয় কাগজপত্রাদি পড়িয়া দেখিবেন। শ্রীঅনিলচন্দ্র বিশ্বাস দক্ষিণ কলিকাতা সেবক সমিতির সহকারী সম্পাদক এবং আমাদের একজন ভাল কর্ম্মী। আপনার স্মরণ থাকিতে পারে, তাঁহার বিরুদ্ধে দিবাকর মুখার্জ্জী নামে একজন প্ররোচনাকারী গোয়েন্দাকে আটকাইয়া রাখা ও মারপিট করার অভিযোগ আনা হইয়াছিল; ফলে তিনি এক মহা ঝামেলার মধ্যে পড়িয়াছিলেন। যদিও অনিলবাবু শ্রীঘর বাস হইতে কোনও রকমে অব্যাহতি পাইয়াছেন কিন্তু এই ঘটনার ফলে তাহার চাকুরীটি (সাত বৎসরের পুরানো চাকুরী) চলিয়া গিয়াছে। তিনি একজন যথার্থই নির্য্যাতিত রাজনৈতিক কর্ম্মী।

একাধিক কারণে আমি অনিলবাবুর বিষয়ে আগ্রহী। কারণ গত ৫।৬ বৎসর ধরিয়া সমাজ সেবার কাজে তিনি আমার দক্ষিণ হস্ত-স্বরূপ। বর্ত্তমানে সেবক সমিতি যে অবস্থায় পৌঁছিয়াছে তিনি না থাকিলে উহা সম্ভব হইত না। দ্বিতীয়তঃ, কয়েকটি পারিবারিক দুর্ঘটনা ও আঘাতের ফলে তিনি দারুণ আর্থিক কষ্টের মধ্যে পড়িয়াছেন। তৃতীয়তঃ, সাহসের সঙ্গে পুলিসের কাজের প্রতিবাদ করিতে গিয়া তিনি যে ঝুঁকি লইয়াছেন বা ক্ষতিস্বীকারের মনোভাবের পরিচয় দিয়াছেন, উহার ফলে তিনি চাকুরীটি হারাইয়াছেন। অতএব সর্ব্বপ্রকারে তাঁহাকে সাহায্য করা আমার কর্ত্তব্য বলিয়া মনে করি।

এ বিষয়ে আমি নিজে কিছু মিঃ সেনগুপ্তকে বলিতে চাহি না; কেননা উহাতে কোনও কাজ হইবে কিনা সন্দেহ। আপনিই এখন শেষ ভরসা—এই মনে করিয়া আপনাকে পত্র দিতেছি।

ক্ষিতীশের ব্যবহার যে খুবই হতাশাজনক একথা আমি স্বীকার করিতেছি। তবু আমার দৃঢ় ধারণা যে, যদি কোনও দিক হইতে বিশেষ করিয়া জোর দেওয়া হয় তাহা হইলে ক্ষিতীশের বিরোধিতা সত্ত্বেও আমরা অনিলবাবুর চাকুরীর একটা ব্যবস্থা করিতে পারি। আমার দৃঢ় বিশ্বাস, আপনি যদি একবার অনিলবাবুর বিষয়ে দৃষ্টি দেন তবে, যে চারিত্রিক দৃঢ়তা ও ব্যক্তিত্বের আপনি অধিকারী, উহা দ্বারা এ ব্যাপারে একটা ফয়সালা করিতে সমর্থ হইবেন।

ইহার অধিক আর কিছু লিখিবার প্রয়োজন নাই। এ ব্যাপারে আপনি আপনার যথাসাধ্য চেষ্টা করিবেন এ ভরসা আমার আছে।

আমার শরীরের অবস্থার উন্নতি হইতেছে, তবে খুব ধীরে ধীরে। আশা করি আপনারা সকলে ভাল আছেন। গভীর শ্রদ্ধা জানিবেন।

ইতি—

আপনার একান্ত সুহৃদ

সুভাষচন্দ্র বসু

পুনঃ—আশা করি কর্পোরেশন বৈদ্যশাস্ত্র পীঠকে যে জমি দিয়াছেন উহা ফিরাইয়া লওয়া সম্বন্ধে যদি কোনও প্রশ্ন পুনরায় উত্থাপনের চেষ্টা করা হয় তাহা হইলে আপনি সর্ব্বশক্তি দিয়া উহা ব্যর্থ করিতে সচেষ্ট হইবেন।

সুভাষ

( ইংরাজী হইতে অনূদিত )

১২৯

কেলসল লজ
শিলং
২১।৭।২৭

প্রিয় সন্তোষবাবু,

প্রায় একই রূপ আর একটি বিষয়ে পুনরায় আপনাকে পত্র দিতেছি। আপনাকে কষ্ট দিতে হইতেছে বলিয়া আমি দুঃখিত; কিন্তু এমন লোকের সংখ্যা খুবই সামান্য যাহার উপর সম্পূর্ণভাবে নির্ভর করা যায় এবং অন্য কোনও উপায়ও নাই।

বাবু অমূল্যচন্দ্র মুখার্জ্জী এই প্রদেশে সহকারী জেলার ছিলেন। অসহযোগ আন্দোলনের শুরুতে যখন দলে দলে লোক কারাবরণ করিয়াছে তখন তিনি আমাদের যথেষ্ট সাহায্য করিয়াছেন। তিনি যখন প্রেসিডেন্সী জেলে ছিলেন—দেশবন্ধু, মিঃ শাসমল, আমি ও আরও অনেকে সেখানে ছিলাম। আমাদের মধ্যে অনেকেরই সেই সময় জেলের আইনকানুন সম্বন্ধে কোনও ধারণা ছিল না কিন্তু দেশবন্ধু ও অন্যান্য সকলকে নানাভাবে সাহায্য করিতে তিনি আগাইয়া আসিয়াছিলেন। ১৯২৪ সালে অসহযোগ আন্দোলনের পর তিনি হুগলীতে ছিলেন। আপনার হয়তো মনে থাকিতে পারে তারকেশ্বর মামলার বন্দীদের জন্যই হুগলী জেল তৈরী হইয়াছিল। অন্যান্য অনেকের সঙ্গে চিররঞ্জনও সেই সময়ে হুগলীতে (জেলে) ছিল। সেখানেও তিনি অনেক কাজ করিয়াছিলেন। ইহার পর কিছুদিন হুগলী জেলে ও পরে প্রেসিডেন্সী জেলে তিনি রাজবন্দীদের ভারপ্রাপ্ত হইয়া ছিলেন। দুর্ভাগ্যক্রমে সেই সময়ে রাজবন্দীদের প্রতি তাঁহার ব্যবহার ও মনোভাব C. I. D. ও জেল ডিপার্টমেণ্ট জানিতে পারিয়াছিল। এ সম্বন্ধে তাঁহার বিরুদ্ধে গোপনে কয়েকটি অভিযোগও আনা হইয়াছিল যাহার ফলে তাঁহার পদোন্নতি বন্ধ হইয়া যায়। পরে নিতান্তই সামান্য একটি কারণে তাঁহাকে বরখাস্তও করা হয়।

আমরা বরাবরই তাঁহার নিকট কৃতজ্ঞতার ঋণে আবদ্ধ বোধ করিয়াছি। দেশবন্ধুও উহা স্বীকার করিয়াছেন এবং আজ যদি তিনি জীবিত থাকিতেন তাহা হইলে তিনি নিশ্চয়ই তাঁহার জন্য কিছু করিতেন। তাঁহার সম্বন্ধে দেশবন্ধুর কিরূপ গভীর আগ্রহ ছিল উহা আমার অজানা নাই। সেই সময়ে অমূল্যবাবুর চাকুরী যাওয়ার কোনও সম্ভাবনা ছিল না; তাই আমরা তাঁহার ভাইকে (কলিকাতা বিশ্ববিদ্যালয় হইতে বি-এ পাশ করিয়াছে) কর্পোরেশনে মোটামুটি ভাল একটি চাকুরী দিতে চাহিয়াছিলাম। অমূল্যবাবুর ভাই-এর দরখাস্ত তাঁহার কাছেই ছিল, আমাকে যদি হঠাৎ গ্রেপ্তার করা না হইত তাহা হইলে আমি তাঁহার জন্য কিছু করিতে পারিতাম বোধহয়।

যাঁহারা জেলে ছিলেন ও সেখানকার কঠোর নিয়ম শৃঙ্খলার নির্দ্দয় নির্য্যাতন ভোগ করিয়াছেন তাঁহারাই শুধু বুঝিতে পারিবেন যে, অমূল্যবাবুর এই সাহায্য কতখানি মূল্যবান ছিল এবং কি পরিমাণ ঝুঁকি ও বিপদের দায়িত্ব লইয়া তাঁহাকে উহা করিতে হইয়াছে। আপনি বোধহয় জানেন যে, সামরিক শৃঙ্খলার মতই জেলের আইনকানুনও অত্যন্ত কঠোর; সেখানে কেহ যদি রাজবন্দীদের প্রতি সহানুভূতি প্রদর্শন করে বা তাহাদের কোনও কাজ করিয়া দেয় তাহা হইলে তাহাকে চরম শাস্তি ভোগ করিতে হয়। অমূল্যবাবু নিজের কাজে অবহেলা ঘটাইয়া দেশের কাজে যাঁহারা দণ্ড ভোগ করিতেছিলেন তাঁহাদের সাহায্য করিতে গিয়া সরকারের কোপদৃষ্টিতে পড়িয়াছিলেন। তাঁহার বিরুদ্ধে যে অভিযোগ আনা হইয়াছিল উহা খুবই সামান্য—এবং এ অপরাধে কাহাকেও শাস্তি দেওয়া হয় না বা চাকুরী হইতে বরখাস্ত করা হয় না। কিন্তু এক্ষেত্রে কারণটা ছিল রাজনৈতিক—গোপন পুলিস ও বিভাগীয় রিপোর্টের দরুনই তাঁহার ভাগ্য এভাবে নির্দ্ধারিত হইয়াছে।

আমি—এবং সম্ভবতঃ আরও শত শত রাজবন্দী—অমূল্যবাবুর প্রতি শ্রদ্ধা ও কর্ত্তব্যবোধে তাঁহার এই দুঃসময়ে কিছু করা প্রয়োজন বোধ

করিতেছি। নিম্নলিখিত উপায়ে তাঁহাকে সাহায্য করা যাইতে পারে ঃ—

(১) মাসিক ১৫০৲ টাকা মাহিনায়—২০০৲ টাকা হইলেই ভাল হয়—কর্পোরেশনে তাঁহাকে একটি চাকুরী দেওয়া যাইতে পারে।

(২) তাঁহার ভাইকে (যে কিনা গ্রাজুয়েট) অন্যত্র চাকুরী সংগ্রহে সাহায্য করা যাইতে পারে।

অমূল্যবাবুকে যখন বরখাস্ত করা হয় তখন ১৩৫৲ টাকা মাহিনা ছাড়াও তিনি বিনামূল্যে বাসস্থান, তরিতরকারি ও ভৃত্য পাইতেছিলেন। তিনি যোগ্যতার সহিত ১৫ বৎসর চাকুরী করিয়াছেন। উপরোক্ত বিষয়গুলি বিবেচনা করিলে সব মিলাইয়া তাঁহার মাহিনা মাসিক প্রায় ২২৫৲ টাকার মতই ছিল। . '

তাঁহার ভাই খুলনায় Forest Overseer-এর একটি অস্থায়ী চাকুরী গ্রহণ করিয়াছে। যতদিন না ভাল চাকুরী জোগাড় হয় ততদিন সে সাময়িকভাবে উহা করিবে—ইহাই তাহার ইচ্ছা। দেশবন্ধুর মহাপ্রয়াণ ও আমার গ্রেপ্তারের দরুন সে খুব হতাশ হইয়া পড়িয়াছে। কর্পোরেশনে চাকুরী না হইলে সাব-রেজিস্ট্রার বা সার্কেল-অফিসারের পদের জন্য সে চেষ্টা করিতে চায়। প্রথমটি Minister-in-Charge মিঃ চক্রবর্ত্তী ও দ্বিতীয়টি চীফ সেক্রেটারী বা তাঁহার ডেপুটির হাতে আছে। এখন ডেপুটি চীফ সেক্রেটারী মিঃ এস, এন, রায়। মিঃ চক্রবর্ত্তীকে ধরিতে হইলে মিঃ আই, বি, সেন অথবা মিঃ বি, কে, লাহিড়ী মারফৎ উহা করিতে হইবে। কর্পোরেশনের মিঃ সুকুমার লাহিড়ী এ ব্যাপারে কোনও সাহায্য করিতে পারেন কি ?

গভর্ণমেণ্টের নিকট পুনর্ব্বিবেচনার আবেদন পাঠাইবার জন্য আমি অমূল্যবাবুকে পরামর্শ দিয়াছি—কিন্তু তিনি উহা করিতে চান না। যে কারণে Inspector General of Prisons তাঁহাকে বরখাস্ত করিয়াছেন উহা নিতান্তই সামান্য এবং পুঙ্খানুপুঙ্খ তদন্তের দ্বারা উহা

প্রমাণ করাও সম্ভব নয়। তবু রাজনৈতিক কারণেই (যাহা গঠিত অভিযোগে উল্লেখ করা হয় নাই) তাঁহার পুনর্নিয়োগ আশা করা যাইতে পারে। যাহা হউক, এক্ষেত্রে ফল কতদূর কি হইবে জানি না; তবু গভর্ণমেণ্টকে প্রকৃত কারণ প্রকাশ করিতে বাধ্য করিতেই হইবে। তাছাড়া তাঁহার বিরুদ্ধে যে সকল অভিযোগ করা হইয়াছে তাহার সহিত জেলারকেও জড়ানো উচিত ছিল—অমূল্যবাবু তাহার অধস্তন কর্ম্মচারী ছাড়া আর কিছু নন। আমি জানি, জেল বিভাগে যখনই কোনও ক্রটিবিচ্যুতি ঘটে তখন অধস্তন কর্ম্মচারীকে না ধরিয়া জেলারকেই ধরা হয়। তাছাড়া টাকাকড়ির ব্যাপারে জেলারই সব কিছু দেখাশুনা করিয়া থাকেন—অধস্তন কর্ম্মচারীরা কিছু করেন না। অমূল্যবাবুকে এ্যাকাউণ্ট্যাণ্ট জেনারেল অফিসের এক বন্ধু বলিয়াছেন, তাঁহারা এ বিষয়টি তুলিবার জন্য দাবী (অথবা প্রস্তাব) করিবেন যে, জেলারের কাছেও কৈফিয়ৎ চাওয়া হউক। আমি খবর পাইয়াছি যে, Inspector General of Prisons-এর Personal Assistant এই জেলারের আত্মীয়; আর সেইজন্যই তাহাকে রেহাই দেওয়া হইয়াছে।

সে যাহাই হউক, অমূল্যবাবু যখন কর্পোরেশনে চাকুরীর জন্য চেষ্টা করিতেছেন তখন এখানকার গভর্ণমেণ্টের নিকট এ ধরনের একটি আবেদন পাঠাইতে দোষ কিছু নাই। তাঁহার বরখাস্তের হুকুম কোনও ক্রমে রদ করাইতে পারিলে তাঁহার নামে যে অপবাদ দেওয়া হইয়াছে উহা অন্ততঃ মুছিয়া যাইবে।

আমি জানি আজকাল কর্পোরেশনে চাকুরী জোগাড় করা কি কঠিন ব্যাপার—তাই ইহার সহিত যদি রাজনৈতিক কারণ জড়িত না থাকিত তাহা হইলে কোনও প্রার্থীর জন্য এরূপ আগ্রহ আমি প্রকাশ করিতাম না। অতএব অমূল্যবাবুর বিষয়টি সম্বন্ধে C. G. O-কে বার বার বলার জন্য আপনাকে অনুরোধ করিতেছি যতদিন না কিছু একটা ব্যবস্থা হয়।

আপনি এ বিষয়ে মেয়র বা সুকুমারবাবু কিংবা কর্পোরেশনে আমাদের ঘনিষ্ঠ মহলের যে কোনও সদস্যের উপর আস্থা রাখিতে পারেন। যদি দরকার মনে করেন মেজদাদাকেও বলিতে পারেন। যদি মনে করেন যে, এ বিষয়ে কাহাকেও পত্র লিখিয়া আমি কিছু করিতে পারি তাহা হইলে অনুগ্রহ করিয়া আমাকে জানাইবেন। অমূল্যবাবু সম্বন্ধে আমাকে কোনও পত্র লিখিতে হইলে উহা সীল করা রেজেস্ট্রিকৃত খামে পাঠানোই শ্রেয়; কারণ এখানে মাঝে মাঝে আমার পত্র খুলিয়া দেখা হইতেছে।

পরিশেষে আমি এই আশা প্রকাশ করিতেছি যে, আপনি এ বিষয়ে ব্যক্তিগতভাবে আগ্রহ লইয়া যথাসাধ্য চেষ্টা করিবেন। ইতি-পূর্ব্বে দক্ষিণ কলিকাতা সেবক সমিতির বাবু অনিলচন্দ্র বিশ্বাস সম্বন্ধে আপনাকে লিখিয়াছি।

এখন অপেক্ষাকৃত ভাল আছি এবং শরীর ধীরে ধীরে সারিয়া উঠিতেছে। আপনি মাঝে মাঝে আমাকে পত্র লেখেন না কেন? বর্ত্তমানে কর্পোরেশনের সহিত আমার প্রায় একরূপ কোনও যোগা-যোগই রাখা সম্ভব হইতেছে না।

আপনার সঙ্গে যখন সাক্ষাৎ হইবে তখন অমূল্যবাবু সম্বন্ধে—তিনি কিরূপে আমাদের সাহায্য করিয়াছিলেন—সব কথাই খুলিয়া বলিব। কিন্তু পত্রে ইহার অধিক আর কিছু লেখা সম্ভব নয়। যদি আপনি আমাকে সাধারণ ডাকে পত্র দেন, তাহা হইলে অমূল্যবাবুর বিষয়টি Second Case ও অনিল বিশ্বাস প্রথম—অনুগ্রহ করিয়া এই ভাবে উল্লেখ করিবেন।

অনুগ্রহ করিয়া এই পত্রের বিষয় কিছু প্রকাশ করিবেন না। আশা করি সকলে ভাল আছেন। ব্রজবাবুর সংবাদ কি?

গভীর শ্রদ্ধা জানিবেন। ইতি—

আপনার একান্ত সুহৃদ

সুভাষচন্দ্র বসু

( ইংরাজী হইতে অনূদিত )

১৩০

কেলসল লজ

শিলং

২৫।৭।২৭

সেন্সর কর্তৃক পরীক্ষিত

স্বাক্ষর অস্পষ্ট

ডি আই জি, আই বি, সি আই ডি, বেঙ্গল।

২৮।৭।২৭

প্রিয়বরেষু,

সত্যেনবাবু, আপনার ৫ তারিখের পত্রটি আমার হস্তে আসিয়া পৌঁছিল ১৭ তারিখে এবং দেখিলাম দ্বিতীয় পৃষ্ঠার ও তৃতীয় পৃষ্ঠার অর্ধাংশ নিখোঁজ।

কয়েকটি বিশেষ কারণ বশতঃ অনেক চিন্তার পর শিলংকেই আমরা স্থান হিসাবে নির্ব্বাচন করি। এই স্থানটি চেরাপুঞ্জির নিকট অবস্থিত হওয়া সত্ত্বেও বৎসরের এই সময়টিতেও দার্জ্জিলিঙ অথবা কার্সিয়াঙের মত বর্ষণমুখর নয়। যাঁহারা এই সব অঞ্চল পরিভ্রমণ করিয়াছেন—এ বিষয়ে তাঁহারা সকলেই মতৈক্য জানাইয়াছিলেন, এখন আমিও সম্যক্ উপলব্ধি করিতেছি যে তাঁহাদের ধারণা অভ্রান্ত। তদুপরি এখানে সকালে বা সন্ধ্যায় বৃষ্টিপাত হইলেও পরবর্ত্তী সন্ধ্যা ও সকাল যথেষ্টই ঔজ্জ্বল্যে ভরপুর থাকে। প্রকৃতি থাকেন প্রসন্ন, কিন্তু দার্জ্জিলিঙ বা কার্সিয়াঙে এমনটি ঘটে না। শিমলা এবং তাহার নিকটবর্ত্তী স্থানসমূহ অবশ্য ইহাদের তুলনায় বর্ষণমুখর নয় কিন্তু আমার বর্ত্তমান স্বাস্থ্যের পরিপ্রেক্ষিতে অতদূর ভ্রমণ আমার পক্ষে বিধেয় নয় বলিয়াই আমার চিকিৎসকবৃন্দ অভিমত দিলেন। শিলংই এ ক্ষেত্রে প্রকৃতই যথার্থ স্থান কিনা সে সম্বন্ধে সন্দেহ প্রকাশ করিব না। পূর্ব্বে আমার মনে যথেষ্ট সংশয় দানা বাঁধিয়া উঠিয়াছিল কিন্তু এখন স্বীকার করিতে বাধা নাই

যে সংশয়গুলি অমূলক। দেখিতেছি স্থান নির্ব্বাচনে বিন্দুমাত্র ভুল হয় নাই। ইহার নেপথ্যে কর্ণেল কেলসলের নামের কিছু রহস্যময় প্রভাব বিদ্যমান-এই মর্ম্মে আপনি যে ধারণা পোষণ করিয়াছেন তাহা সম্ভব বলিয়া আমারও মনে হয়।

আমার চিকিৎসক অগ্রজ এবং ডাক্তার বিধান রায় উভয়েই এখানে ছিলেন। ডাঃ রায় সেদিন চলিয়া গেলেন। আমি স্থির করিয়াছি যতক্ষণ পর্য্যন্ত সম্পূর্ণরূপে আরোগ্যলাভ না করিতেছি ততক্ষণ কোন কাজে হস্তক্ষেপ করিব না। যদিও এখন ইহা স্থির করিয়াছি বটে তবে, ইহাও আপনি আশা করি উপলব্ধি করিবেন যে কর্ম্মহীন অবস্থায় দিনাতিপাতের জ্বালাও কিছুমাত্র কম নয়।

চক্রবর্ত্তী, ঘোষ ও গঙ্গোপাধ্যায় মহাশয় ত্রয়ের অসুস্থতার সংবাদে উদ্বিগ্ন রহিলাম। তবে ইহাও বুঝি যে, এ বিষয়ে আমি একান্ত নিরুপায়।

যখন আমি কলিকাতায় ছিলাম তখনই আমার রেশমী লুঙ্গি ম্যাণ্ডেলে হইতে ফেরৎ পাইয়াছিলাম। ইহা আমি আশাই করি নাই এবং সেইরূপ চিন্তা করিয়া তথায় আমার পরিচর্য্যাকারী বন্দী মং টিনকে দান করিয়া আসিয়াছিলাম। এ বিষয়ে আমি তথাকার তত্ত্বাবধায়ককে বলিয়াই আসিয়াছিলাম যে মং টিনের মেয়াদ সমাপ্ত হওয়ার পর ঐ লুঙ্গিটি যেন তাহাকে দেওয়া হয়। অথচ সেই লুঙ্গিটি আমাকেই ফেরৎ পাঠাইয়া দেওয়া হইল। লোকটি যখন মুক্তিলাভ করিয়া বিষয়টি জানিতে পারিবে তখন সে যে কি পরিমাণে আশাহত হইবে ইহা ভাবিয়া আমার মন যথেষ্ট ভারাক্রান্ত হইয়া উঠিতেছে। লুঙ্গিটি আমি ইচ্ছা করিয়াই মং টিনের জন্য রাখিয়া যাইতেছি···ম্যাণ্ডেলে পরিত্যাগের পূর্ব্বে এই কথাটি কি আপনাকে বলিতে বিস্মৃত হইয়াছিলাম? আমার প্রতিশ্রুতি রক্ষার জন্য ঐ লুঙ্গি পুনরায় মং টিনের জন্যই ম্যাণ্ডেলে প্রেরণ করিতে প্রস্তুত আছি। যতদূর মনে পড়ে উহার সহিত একটি পুস্তকও পাইয়াছি কিন্তু পুস্তকটির নাম কিছুতেই মনে

করিতে পারিতেছি না। আপনি যদি পুস্তকের নামটি পাঠাইতে পারেন তাহা হইলে এখানেই আমার সংগ্রহ দেখিয়া মিলাইয়া লইতে পারি যে উহা আমার নিকট এখানে আছে কি না।

হ্যাঁ, ভাল কথা, মাইকেল মধুসূদন দত্তের গ্রন্থগুলি এবং দুই খণ্ডের "বিবিধ প্রবন্ধ" সহ ভূদেব মুখোপাধ্যায়ের গ্রন্থগুলি কি ফেলিয়া আসিয়াছি? বইগুলি যদি ওখানেই থাকে তাহা হইলে আমার মনে হয় যে উহা সুরেনবাবুর কাছে থাকিতে পারে। অনুগ্রহপূর্ব্বক এ বিষয়ে তাঁহাকে একটু জিজ্ঞাসা করিয়া আমাকে জানাইতে অনুরোধ করি।

সি আই ডি বিভাগের ডি আই জি অনুগ্রহপূর্ব্বক অনুমোদন করায় গত ২২শে তারিখে "ফরোয়ার্ড"-এর বর্ত্তমান বর্ষের দেশবন্ধু সংখ্যার একটি কপি আপনার নিকট পাঠাইয়াছিলাম। ডঃ টেগোরের কোন অনুগামী দ্বারা পরিচালিত "বিচিত্রা" নামক সম্প্রতি প্রকাশিত একখানি মাসিক পত্রিকা পাঠানোর সম্পর্কে ডি আই জি-র নিকট অনুসন্ধান করিয়াছিলাম। উহার প্রথম সংখ্যাটি আমার নিকটেই আছে, প্রয়োজনীয় অনুমতি পাইলেই উহা আপনার নিকট পাঠাইয়া দিব।

বর্ত্তমানে আর অধিক কিছু লিখিবার নাই। আমার মধ্যম অগ্রজ (ব্যবস্থা পরিষদের সদস্য) এখানে সপ্তাহকালের জন্য আসিয়াছিলেন। তিনি সপরিবারে ফিরিয়া গিয়াছেন।

অন্যান্যদের নিকট হইতে পত্র পাইলে যথেষ্ট পরিমাণে আনন্দ লাভ করিব এবং অঙ্গীকার করিতেছি যে তাঁহারা লিখিলে সেই পত্রের উত্তর অবশ্যই দিব। বর্ত্তমানে আমি পৃথকভাবে তাঁহাদের কাহাকেও লিখিতেছি না, তবে আমি আশা করি যে এ জন্য তাঁহারা কিছু মনে করিবেন না।

সরকারী প্রস্তাব সম্পর্কে আপন অনুগামীদের নিকট লিখিত বিপিনবাবর পত্রটি দেখিলাম সংবাদপত্রে প্রকাশিত হইয়াছে।

আমি ক্রমশঃই আরোগ্যলাভ করিতেছি এবং ইচ্ছা আছে আরও কিছু অধিককাল এই স্থানে অতিবাহিত করিব।

সকলের উদ্দেশে আন্তরিক শুভ কামনা নিবেদন করি।

আপনার গুণমুগ্ধ

সুভাষচন্দ্র বসু

এস সি মিত্র মহাশয়, এম এল এ

পুনশ্চ :

আমি কলিকাতায় থাকাকালীন আপনার উদ্দেশ্যে ইলাস্ট্রেটেড উইকলি, টাইমস অফ ইণ্ডিয়া এবং ইণ্ডিয়ান পিকটোরিয়াল ম্যাগাজিনের এক-একটি কপি পাঠাইয়াছিলাম। আপনি কি সেগুলি পাইয়াছিলেন? সেগুলি জেল তত্ত্বাবধায়ককে পাঠানো হইয়াছিল।

এস. সি. বি.

( ইংরাজী হইতে অনূদিত )

শ্রীযুক্তা বাসন্তীদেবীকে লিখিত

১৩১

Kelsall Lodge

Shillong

৩০।৭।২৭

পরম পূজনীয়া মা,

শ্রীচরণেষু—

পূর্ব্বের পত্রে আমি ধৃষ্টতাবশতঃ আপনার কর্ত্তব্য সম্বন্ধে আপনাকে বুঝাইবার চেষ্টা করিয়াছিলাম। আপনি আমার সে চাপল্য স্নেহগুণে ক্ষমা করিয়াছেন। ধৃষ্টতা আমার অনেক আছে—তাহা না হইলে অসাধ্য সাধনের আকাঙ্ক্ষা আমরা কোথা হইতে পাইব? আমরা যে লক্ষ্মীছাড়ার দল।

আমরা যে মা-র মুখপানে এখনও তাকাইয়া আছি, এটা আমাদের আত্মবিশ্বাসের অভাবের দরুন নয়। আত্মবিশ্বাস আমাদের

যথেষ্ট আছে—বোধ হয় একটু বেশীই আছে। তবুও আমরা মা-কে চাই কেন? তার কারণ এই যে মা-কে বাদ দিয়া কোনও পূজাই হয় না। আমাদের সমাজের ইতিহাসে যখনই বিপদ-আপদ জুটিয়াছে তখনই মা-র আবাহন আমরা করিয়াছি। আমাদের অন্তরে সর্ব্বশ্রেষ্ঠ যাহা কিছু পাইয়াছি তাহা লইয়াই মাতৃমূর্ত্তি রচনা করিয়াছি। 'বন্দে মাতরম্' গান লইয়া আমাদের জাতীয় অভিযান শুরু হইয়াছে। তাই আজ এমনভাবে মা-কে ডাকিতেছি—কিন্তু পাষাণীর হৃদয় কি গলিবে না?

সন্তান বলিয়া যখন নিজের কাছে নিজের পরিচয় দিতেছি তখন যেন আমার দ্বারা মা-র নাম কলঙ্কিত না হয় সেই আশীর্ব্বাদই করুন। মা-র উপযুক্ত সন্তান হইব—এত বড় স্পর্দ্ধা আমার নাই।

যে কণ্টকময় পথে চলিয়াছি শেষ পর্য্যন্ত যেন এমনই ভাবে চলিয়া যাইতে পারি—সেই আশীর্ব্বাদ করুন। সন্ন্যাসের শূন্যতার মধ্যে যেন জীবন শুকাইয়া না যায়; এই শূন্যতার মধ্যে যে অমৃত লুক্কায়িত আছে তার সংস্পর্শে যেন জীবনটা মঙ্গলের দিকে ফুটিয়া উঠে—সেই আশীর্ব্বাদ চাই। আপনার আশীর্ব্বাদের মূল্য আমার কাছে কত—তাহা কি বলিতে হইবে?

একদিকে আমার ধৃষ্টতার যেমন অবধি নাই, অপরদিকে নিজের অযোগ্যতার চিন্তা আমাকে নিরন্তর দগ্ধ করে। এই Conflictটা কাল্পনিক নয়—বাস্তব সত্য। ভগবানের নিকট সর্ব্বদা প্রার্থনা করি

তোমার পতাকা যারে দাও তারে বহিবারে দাও শকতি।" তবুও সময়ে সময়ে আশঙ্কা হয়, ভয় হয়—বুঝি, দেশ যা চায় তাহা দিতে পারিব না। বুঝি, বামন হইয়া চন্দ্রমা স্পর্শের চেষ্টায় মাঝ গঙ্গায় ভরাডুবি হইয়া মরিব। মা, তুমি কি আমায় অভয় বাণী শুনাবে?

আর একটা কথা বলিব—অনেকদিন বলিব বলিব করিয়া বলিতে পারি নাই। সন্তানের একটা কর্ত্তব্য আছে—একটা অধিকার আছে। সেবা-র অধিকারে কি চিরকাল বঞ্চিত হইব? চিরকাল কি 'পর'

হইয়া থাকিব ? এই অসীম বিশ্বের মধ্যে মানুষের গড়া ক্ষুদ্র সংসারটাই কি সবচেয়ে বড় সত্য ?

আপনার দিবার অনেক কিছু আছে—দেশ এখনও তার জন্য প্রতীক্ষা করিতেছে। এটা আমার মনগড়া কথা নয় - দেশের প্রাণের কথা। তবে আপনার দেয় আপনি দিবেন কি না—তার মীমাংসা আপনার হাতে। দেশ যাহা আশা করিতেছে তাহা যদি না পায় তবে দেশেরই দুর্ভাগ্য—এ ছাড়া আর কি বলিব।

আপনি লিখেছেন—"নবীনের প্রবীণের চিন্তাসূত্র—কর্ম্মধারা এক নয়।" এ কথা সত্য কিন্তু তথাকথিত নবীনদের মধ্যে অনেক বৃদ্ধ পাওয়া যায়—এবং তথাকথিত বৃদ্ধদের মধ্যে অনেক তরুণ পাওয়া যায়। তরুণেরা যদি আপনাকে তাদেরই একজন মনে করে—যদি তাদের নেতৃত্বের ভার আপনাকে দেয়, তবে তাতে আপনার আপত্তির কারণ কি আছে ?

আমি কলিকাতায় আপনাকে যে প্রশ্ন করিয়াছিলাম—তার মীমাংসা হইয়া গিয়াছে। তার মীমাংসা এই যে আপনি যদি আমাদের নেতৃত্বের ভার গ্রহণ না করেন তবে বাঙ্গলাদেশে এমন কেহ এখন নাই যাঁকে আমরা অন্তরের সহিত নেতা বা নেত্রী বলিয়া গ্রহণ করিতে পারি। কোনও সভায় সভাপতির কাজ চালাইবার জন্য কাহাকেও বরণ করিলে তাঁহাকে নেতা বলিয়া স্বীকার করা হয় না। তেমন নেতা বাঙ্গলাদেশে অনেক আছেন—কিন্তু প্রকৃত নেতা—যাঁর কাছে, হৃদয় সহজেই ভক্তিতে আনত হইয়া পড়ে—আজ বাঙ্গলাদেশে বিরল। যদি আপনাকে আমরা না পাই তবে এই লক্ষ্মীছাড়ার দলকেই আত্ম-প্রতিষ্ঠার রাস্তায় চলতে হবে। আপনার আশীর্ব্বাদ আমাদের নিকট অমূল্য সম্পদ সন্দেহ নাই কিন্তু আমরা তদপেক্ষা বেশী কিছু চাই।

আমরা এখানে একপ্রকার ভাল আছি। আমার বোনের শরীর পূর্ব্বাপেক্ষা ভাল। মা একরকম ভালই আছেন। আমার শরীর ক্রমশঃ সুস্থ হইতেছে—তবে weight তেমন বাড়িতেছে না। অবশ্য

আমি ওজন বাড়াটা চাই না—কিন্তু ডাক্তারদের তার উপর খুব ঝোঁক। প্রত্যহ বৈকালের দিকে বেড়াতে যাই—এবং হাঁটাও হয়।

শ্রীযুক্তা অপর্ণা দেবীর শরীর খুব খারাপ দেখেছিলাম। তিনি এখন কেমন আছেন? মিনু-রা ভাল আছে তো? অন্যান্য সকলের কুশল সংবাদ দিবেন। জষ্টিস্ দাস কেমন আছেন?

আমার ভক্তিপূর্ণ প্রণাম জানিবেন। ইতি—

আপনাদের সেবক

সুভাষ

পুনঃ—সেদিন মা-র কাছে শুনিলাম আপনি স্বপ্নে একটা ঔষধ পেয়েছিলেন—আমার অসুখের জন্য—অথচ আপনি আমাকে সে ঔষধ দেন নাই বা সে সম্বন্ধে কিছু বলেন নাই। শুনে আমার খুব রাগ হয়েছে। চিরকাল কি পর করে রাখবেন? আপনি জানেন যে, যে কোনও ঔষধ আপনি দিলে আমি সাগ্রহে এবং ভক্তির সহিত তাহা গ্রহণ করিতাম।

## বিভাবতী বসুকে লিখিত

১৩২

সহায়

কেলসল লজ

শিলং

৩৮।২৭

পূজনীয়া মেজবৌদিদি,

আপনার ২৮শে জুলাই-র পত্র যথা সময়ে পেয়েছি। এখানে কয়েকদিন যাবৎ দিনরাত বৃষ্টি হয়েছে—আজ একটু পরিষ্কার আকাশ পেয়ে আমরা সকলেই বেড়াতে গিছলুম। আপনার শরীর এখন কি রকম আছে? মেজদাদার শরীর এখন কি রকম? আমার অনুরোধ

জানাবেন, যেন বেশী রাত্রে খাওয়াটা বন্ধ করেন। আমি যে কয়দিন কলকাতায় ছিলুম খাওয়াদাওয়া সম্বন্ধে অনিয়ম দেখতুম। আমি নিজে বোধ হয় এত অনিয়ম কখনও করিনি। আর একটা অনুরোধ জানাবেন, যেন সেপ্টেম্বর মাসটা বিশ্রাম করেন। টাকার চেয়ে স্বাস্থ্য বড়—যদিও এখন টাকার খুব বেশী দরকার। তাঁর অবস্থা হচ্ছে যাকে ইংরাজীতে বলে—he cannot afford to get ill—আমার মত তো আর vagabond নন, যে বাঁচলুম কি মরলুম তাতে কিছু এসে যায় না।

পলি ক্রমশঃ ভাল হচ্ছে—তবে বড় ধীরে ধীরে উপকার হচ্ছে। মিস্ হার্মেন আজ অনেক দিন পরে তাকে দেখে বল্লেন যে বেশ উপকার হয়েছে। এক মাইল আন্দাজ হাঁটাও হয় যেদিন বেড়াতে যাওয়া সম্ভব হয়। তার মনটাও আজকাল ততটা বিমর্ষ নয়—শিশুকে পড়ান নিয়ে খুব ব্যস্ত থাকে। পলির জন্যে আপনার সমবেদনা দেখে আমি বড় খুশী হয়েছি।

মা-র হাতের আঙ্গুলটা কষ্ট দিচ্ছে—fomentation দিয়ে বিশেষ উপকার হয়নি। বোধ হয় শেষ পর্য্যন্ত পাকবে।

বীর আজকাল বিশেষ গোলমাল করে না। ড্রাইভার বরাবরই ঠিক মত কাজ করছে। ছোটখাটো মেরামত গাড়ীতে করতে হয়েছে। তাতে জুন ও জুলাই মাসের বিল ৩০ টাকা দাঁড়িয়েছে। গাড়ী আজকাল ভালই চলছে।

ফলের পার্শ্বেল আমরা কাল পেয়েছি—মোটের উপর ফলের অবস্থা ভালই। ললিত (ননীর স্বামী) আবার ফলের পার্শ্বেল তাঁর একজন বন্ধু মারফৎ পাঠিয়েছেন—কাল আমরা পেয়েছি।

আপনি যে কর্ত্তব্যবোধে কলিকাতায় গেছেন—তাতে আমি সুখী হয়েছি। আমি গোড়া থেকেই মনে করেছিলুম যে আপনার এখানে থাকাটা ঠিক হচ্ছে না। তাই আপনাকে বার বার বলেছি এবং মেজদাদাকে লিখেছি—যাতে কোনও প্রকার সঙ্কোচ না বোধ করেন।

আমার সুবিধার জন্য আপনি যদি কর্ত্তব্যহানি করে বা নিজের কষ্ট করে এখানে থাকতেন তাতে আমি বিশেষ দুঃখিত হতুম। আমি যে রাস্তায় চলেছি তাতে নিজের সুবিধা বা সুখের জন্য কাহাকেও কষ্ট বা অসুবিধায় ফেলা আমার পক্ষে মহাপাপ। আদর্শটা বড় কঠিন তা আমি জানি এবং আমার জন্য অপরের যে অসুবিধা ও কষ্ট হয়, তাহা সব সময়ে নিবারণ করা যায় না—তবুও সাধ্যমত আমাকে এই আদর্শটা সামনে রেখে কাজ করে যেতে হবে।

টাকা সম্বন্ধে যা লিখেছেন সে কথা ঠিক, কিন্তু আমি যা লিখে-ছিলুম সে কথাও ঠিক। টাকা যে রোজগার করবে তার পক্ষে "টাকা মাটী, মাটী টাকা"—এই ভাব হৃদয়ে রাখা ভাল। তা' হ'লে মানুষ স্বার্থপর বা কৃপণ কখনও হবে না.। কিন্তু আমার দিক থেকে এ কথা বলা খাটে না'।• আমার কাছে প্রত্যেক টাকাটীর মূল্য খুব বেশী। যে টাকাটী আমার নিজের জন্য ব্যয় করি, প্রতি মুহূর্ত্তে মনে হয় যে ঐ টাকা অপরের জন্য ব্যয় করতে পারলে আমি বেশী সুখী হতুম। এ ভাব যেতে পারে না—এবং বোধ হয় যাওয়া উচিত নয় (অবশ্য আমি এখানে আমার দিক থেকেই বলছি—আপনার দিক থেকে নয়)। নিজের টাকাটা নিঃশেষে জনহিতের জন্য বিলিয়ে দিতে হবে—এইটা যখন আদর্শ করেছি তখন কোনও প্রকার স্বার্থপরতাকে যদি মনের মধ্যে স্থান দিই তা হলে তো আমি ভরাডুবি হব। এ সব কথা বলা বা লেখা সত্ত্বেও আমি যথেষ্ট স্বার্থপর এবং নিজের জন্য আমি অনেক কিছু করি। তার কারণ একদিনে আদর্শে পৌঁছান যায় না এবং স্বার্থপরতা সম্পূর্ণভাবে দূর করতে হলে অনেকদিন ধরে সাধনা করা চাই।

ন-বৌদিদি যদি নিজের অসুবিধা করে বা ন-দাদার অসুবিধা করে আমাদের জন্য এখানে আসতেন, তাতে আমি মোটেই সুখী হতুম না। তবে যদি ছায়ার বা রাধুর জন্য বা নিজের একটু হাওয়া পরিবর্ত্তনের জন্য আসতেন তাতে সুখী হ্‌তুম—সে কথা বলা বাহুল্য। আমাকে সর্ব্বদা সকল রকম অবস্থার জন্য নিজেকে প্রস্তুত রাখতে হবে এবং

এর জন্য বহুদিনের অভ্যাস চাই। তা' না হ'লে হঠাৎ একদিন বিপদ যখন আসবে তখন তো মন ঠিক রাখতে পারব না। আমি অতি অধম, অতি দুর্ব্বল ছিলুম ; গত ১৬।১৭ বৎসর নিজের মনের সঙ্গে ক্রমাগত যুদ্ধ করতে করতে যা-কিছু সংগ্রহ করেছি। এ সংগ্রামের বোধ হয় শেষ নাই, কারণ মনের উন্নতিরও কোনও শেষ নাই—যত উঁচুতে ওঠা যায়, আরও বেশী উঁচুতে উঠতে ইচ্ছা হয়। ফলে যুদ্ধ চলতেই থাকে।

যাক্ অনেক বাজে বকলুম, কিছু মনে করবেন না। পাগল আমি নই, তবে যদি মনে করেন তাতে আমার কোন আপত্তি নাই। একটু-আধটু ছিট না থাকলে চলবে কেন? একেবারে স্থিরমস্তিষ্ক হওয়াটা কি ভাল !

আমার জন্য কোনও চিন্তা নাই, বেশ আছি। পলি বোধ হয় একটু একলা পড়ে গেছে। সমবয়সী কেহ নাই। . .

রাঙ্গা মামাবাবুর আসা সম্বন্ধে কিছু স্থির হলে আমাকে জানাবেন এবং অশোককে বলবেন বইগুলি পাঠিয়ে দিতে।

ওজনের কলের ভাঙ্গা অংশটা মেরামত হয়ে এসেছে। কিন্তু আগেকার মত ঠিক record হয় না। ২।৪ পাউণ্ড এদিক-ওদিক হয়। মেজদাদাকে বলবেন যে আমার এখনকার ওজন ১৪৪-১৪৬; কলিকাতা থেকে যখন আসি তখন ছিল ১৩৪ পাউণ্ড।

"Mother" বইটা আমার আর একবার পড়ার ইচ্ছা আছে। যদি লোক মারফৎ পাঠাবার সুবিধা হয় তো পাঠিয়ে দিবেন। ঐ বই-এর একটা সমালোচনা লিখবার ইচ্ছা আছে।

যে প্রশ্ন নিয়ে আমি খুব চিন্তা করছিলুম—তার মীমাংসা হয়ে গেছে।

আপনারা যখন কলিকাতায় যান তখন শান্তাহার ষ্টেশনে সাহা মহাশয় কি বাবার দুধ এনেছিলেন? এ বিষয়ে আপনারা কেহ লেখেন নাই। তাঁকে ধন্যবাদ দিয়ে একটা চিঠি লেখা দরকার। এখানে থাকার সম্বন্ধে আমার মত এই।

(১) যদি প্রয়োজন হয় তবে এই মাসের ২০।২২ তারিখ নাগাদ কলিকাতা যাব—কাউন্সিলের জন্য। কাউন্সিল শেষ হয়ে গেলে কলিকাতা ছেড়ে কোথাও যাব।

(২) আপনারা সকলে যদি সেপ্টেম্বর মাসে শিলং-এ আসেন তবে আমি শিলং ফিরে আসব। তারপর সেপ্টেম্বরের শেষে (অথবা সুবিধা হলে অক্টোবরের মাঝামাঝি) আমরা সকলে একসঙ্গে কলিকাতায় নেমে যাব।

(৩) আপনি ও ছেলেরা না এলে মেজদাদা বোধ হয় একলা এখানে আসবেন না। উনি বলবেন—আমার Change দরকার নেই—শরীর বেশ ভালই আছে—সুতরাং কলিকাতায় থেকে কিছু টাকা রোজগার করি। আপনি যদি বলেন যে ছেলেমেয়েদের Change দরকার, তখন উনি সহজে কথা কাটাতে পারবেন না। যদি Vacation-এর মধ্যে টাকা রোজগার করা বিশেষ দরকার হয়, তবে সেপ্টেম্বর মাস এখানে কাটিয়ে উনি অক্টোবর মাসটা কলিকাতায় থাকতে পারেন। কিন্তু একমাস বিশ্রাম অন্ততঃপক্ষে তাঁর নেওয়া একান্ত দরকার।

(৪) আপনারা এলে বড়দাদা বৌদিদি প্রভৃতিও আসতে পারেন। আপনাদের ঘর তো খালি পড়ে আছে—আপনারা এসে দখল করলেই পারেন। বড়দাদা বৌদিদি আমার ঘরে থাকবেন। আমি বড় ছেলেদের (যেমন অশোক, অমি) নিয়ে Cottage-এ থাকতে পারি—তাতে আমার Cottage দখল করবার সুযোগ হবে।

(৫) যদি কলিকাতা থেকে সেপ্টেম্বর মাসে কেহ না আসেন তা হলে Council-এর শেষে আমার এখানে ফিরবার ইচ্ছা নাই। তা হলে আমি বরং কটক পুরীর দিকে যাব।

(৬) যদি কাউন্সিলে যাওয়া না হয় এবং সেপ্টেম্বর মাসে কেহ না আসেন তা হলে আমরা সকলে (এখন যাঁরা এখানে আছেন) এই মাসের শেষে নেমে যেতে পারি।

অনেক কথা লিখলুম। আমার শরীর ক্রমশঃ ভালই হচ্ছে। পেটের অবস্থা পূর্ব্বাপেক্ষা কিছু ভাল। রাত্রে এখন লঘু আহার করি—যেমন Benjers food, toast ইত্যাদি।

আশা করি ওখানকার সব কুশল। আমার প্রণাম জানবেন।

ইতি—

আপনাদের সেবক

শ্রীসুভাষ।

শ্রীসন্তোষকুমার বসুকে লিখিত

১৩৩

কেলসল লজ

শিলং

৬।৮।২৭

প্রিয়বরেষু সন্তোষবাবু,

অনুগ্রহ করিয়া আপনি ২ তারিখে যে পত্র লিখিয়াছেন উহা আজ সকালে পাইয়াছি।

আমি আনন্দিত যে, আপনি দুইটি বিষয়েই গভীর আগ্রহের সঙ্গে দৃষ্টি দিয়াছেন। দ্বিতীয়টি সম্বন্ধে সতর্ক হইতে হইবে এবং চাপ দিয়া কাজ হাসিল করিতে হইবে। মিঃ জে, সি, মুখার্জ্জী লোক কেমন আপনি জানেন। আপনি যে লোকের জন্য চেষ্টা করিতেছেন তাহার নিয়োগপত্র, তাঁহাকে দিয়া সহি করাইয়া লইতে হইবে। অবশ্য তাঁহার অসুবিধাও আছে অনেক—অনেক প্রভুর মন জোগাইয়া চলিতে হয়। তাই যতক্ষণ না আপনি চাপ দিয়া কাজ আদায় করিয়া লইতেছেন ততক্ষণ আপনার উদ্দেশ্য সিদ্ধ হইবে না।

দ্বিতীয় দরখাস্তকারী পত্রে জানাইয়াছে যে, দুইটি পদ খালি আছে—Stock Verification Officer (মাহিনা ১৫০-২০০) ও Market Superintendent of Entally। সে অবশ্য শেষোক্ত পদে সরাসরি নিযুক্ত হইতে পারে না। Market Inspector-এর পদে

তাহাকে ঢুকিতে হইবে যাহা, আমার মতে, খুব খারাপ চাকুরী নয়। যদি আপনি কিছু করাইয়া লইতে চান তাহা হইলে অনুগ্রহ করিয়া মিঃ জে-সি-র ঘরে গিয়া শক্ত হইয়া বসিয়া থাকুন যতক্ষণ না কার্য্যোদ্ধার হয়। যদি তাঁহার উপর ভরসা করিয়া বসিয়া থাকেন, তাহা হইলে নিশ্চিন্ত থাকিতে পারেন যে, তিনি কিছুই করিবেন না।

প্রথমোক্ত বিষয়টি সম্বন্ধে বলিতে পারি, E.G.P. Committee-র নিকট যখন উহা বিবেচনার্থ আসিবে তখন অনুগ্রহপূর্ব্বক teachers training certificate সংক্রান্ত ধারাটি বাদ দিয়া দিবেন।

আপনার পরবর্ত্তী পত্রের জন্য সাগ্রহে অপেক্ষা করিব। আমি আপনাকে পূর্ব্বেই বলিয়াছি (যখন কলিকাতায় আমাদের সাক্ষাৎ হইয়াছিল), কর্পোরেশনের বর্ত্তমান শোচনীয় অবস্থায় আপনার নিকট আমি কি আশা করি। উহা বলার কারণ এই যে, আমি বিশ্বাস করি, জনগণের ইচ্ছানুযায়ী কাজ করিতে আপনার ঐকান্তিক চেষ্টার অভাব হইবে না। উপরন্তু, আমার প্রত্যাশা এই যে, ভবিষ্যতে বৃহত্তর কর্ম্মক্ষেত্রে আপনি আত্মনিয়োগ করিবেন।

আমার শরীরের বেশ উন্নতি হইতেছে, তবে খুব দ্রুত নয়। সন্ধ্যার দিকে মোটরে চড়িয়া ঘুরিয়া আসি এবং একটু একটু বেড়াইতেছি। ওজনও বাড়িয়াছে ও শরীরে কিছুটা বল পাইতেছি। তবে হজমের গোলমালটা এখনও কষ্ট দিতেছে। আশা করি ধীরে ধীরে উহা সারিয়া যাইবে।

আপনারা সকলে ভাল আছেন বোধহয়।

গভীর শ্রদ্ধা জানিবেন। ইতি—

আপনার স্নেহের

সুভাষচন্দ্র বসু

(ইংরাজী হইতে অনূদিত)

১৩৪

কেলসল লজ

শিলং

৭ই আগষ্ট, ১৯২৭

প্রিয়বরেষু সত্যেনবাবু,

এস. এস. ইলিউজা হইতে লিখিত আপনার ২রা আগষ্টের পত্রখানি পাইয়া যে কি আনন্দ লাভ করিলাম তাহা বর্ণনা করা দুঃসাধ্য। ম্যাণ্ডেলে হইতে আপনার যাত্রার খুঁটিনাটি বিবরণ লাভের জন্য অধীর আগ্রহে অপেক্ষা করিতেছি। তথাকার বন্ধুদের বিবরণাদিও জানিতে প্রবল ইচ্ছা পোষণ করি। "ফরওয়ার্ড"-এর ৬ই তারিখের মফঃস্বল সংস্করণে বর্মায় অবস্থিত বাঙালী রাজবন্দীদের বিষয় একটি বিজ্ঞপ্তি দেখিলাম।

ম্যাণ্ডেলে ত্যাগের পূর্ব্বে আমার ২৫শে জুলাই তারিখের পত্রটি আপনি পাইয়াছেন কি? ম্যাণ্ডেলের কারাগার হইতে আমাকে লিখিত আপনার পত্রটি আমার নিকট আসিল খণ্ডিত অবস্থায়। ...পৃষ্ঠার নিম্নভাগ এবং তৃতীয় পৃষ্ঠার ঊর্দ্ধভাগ দেখিলাম অদৃশ্য।

রাজবন্দীদের জন্য প্রতিনিধিস্বরূপ এ্যাসেম্বলির অধিবেশনগুলিতে আপনি যোগদান করুন ইহা আমার বিশেষ ইচ্ছা। আমরা ঐ অধিবেশনে এক বেগবান বিতর্কের প্রত্যাশা করিতেছিলাম; এখন আপনার মুক্তি পুঞ্জীভূত গভীর ক্রোধের কথঞ্চিৎ উপশম করিবে বলিয়াও কিঞ্চিৎ আশা হয়। সেখানে আপনার উপস্থিতি জনগণের দাবীকে আরও দৃঢ় করিয়া তোলা এবং বিরোধী পক্ষকে আরও সমৃদ্ধ ও পুষ্ট করিয়া তোলা উচিত। আপনি যদি ঐ অধিবেশনে যোগ দেন তাহা হইলে সেখানে আপনার ভাষণ দান অবশ্য বিবেচ্য। সেই প্রসঙ্গে আপনার ভাষণটি যতদূর সম্ভব মূল্যবান, সারগর্ভ ও বক্তব্য-

বহুল হওয়া সবিশেষ বাঞ্ছনীয়। যদি মৌখিক ভাষণ দানে অসুবিধা থাকে তাহা হইলে লিখিত ভাষণ পাঠ করারও কোন অসুবিধা নাই।

রাজবন্দীদের সংক্রান্ত প্রশ্নগুলি মোটের উপর, এ্যাসেম্বলিতে উত্থাপিত হইবেই। অন্ততঃ দুটি মাস আপনার অশেষ ব্যস্ততার মধ্যে অতিবাহিত হইবে। ঐ সময়ে দর্শনার্থীদের নিরবচ্ছিন্ন স্রোত প্রবাহিত হইবে। আমার আশঙ্কা হয় তাহার মধ্যে আমাদের গোয়েন্দা বিভাগীয় বন্ধুগণও ছদ্মবেশে থাকিতে পারেন। তাহারই মধ্যে অনুগ্রহপূর্ব্বক সময় করিয়া লইয়া চিন্তা করিয়া ভাষণটি রচনা করিবেন। যত সময় এবং যত্ন আপনি ব্যয় করিবেন ফল তত ভাল হইবে জানিবেন।

আমি এখন এখানে থাকার জন্য অধিবেশনের পূর্ব্বে আপনার সহিত সাক্ষাৎ হইবে কি না জানি না, তবে, আপনি যদি কোন প্রকারে সময় করিয়া একবার শিলঙে আসিতে পারেন তাহা হইলে, বলা বাহুল্য এক বিপুল সমাদর আপনার জন্য অপেক্ষা করিবে।

সময়মত আপনার ভবিষ্যৎ কর্ম্মপন্থা ও গতিবিধি জানাইবেন। আমাদের শান্তি সংস্থাপনের কার্য্য করিতে হইবে। যত বৈষম্য, বাধা, পার্থক্য যথাসাধ্য দূরীভূত করিতে হইবে।

আশা করি কুশলে আছেন। আমি ক্রমশঃই আরোগ্যের পথে অগ্রসর হইতেছি।

আপনার স্নেহধন্য

সুভাষ

পুনশ্চ :

ডাকঘরের কর্ত্তৃপক্ষ যে সচরাচর আমার চিঠিগুলির প্রতি অন্যায় হস্তক্ষেপ করিয়া থাকেন, আমাকে লেখার সময় অনুগ্রহপূর্ব্বক সেই কথাটি ভুলিবেন না। ফরওয়ার্ডের দেশবন্ধু সংখ্যাটি—যাহা আপনাকে আমি ম্যাণ্ডেলে পাঠাইয়াছি। তাহা পাইয়াছেন কি? এস সি বি

( ইংরাজী হইতে অনূদিত )

